যেতে পারি। ওগো, তুমি আমায় যত সুকুমারী মনে করছ আমি তা নই। আমি সেকালের রাজকন্যাদের মত ফুলের ঘায়ে মূর্চ্ছা যাইনে।"

ফুলের কথা শুনিয়াই রজনী তাহার কোটের প্রতি দৃষ্টিপাত করিল। সঙ্গে সঙ্গে প্রভারও চক্ষু সেইদিকে পড়িল। প্রভা বলিয়া উঠিল, "আমার ফুল কি করলে? যুদ্ধে খুইয়ে এসেছ নাকি বীর-মশাই?"

রজনী দুঃখিত ভাবে বলিল, "ফুলটি গেছে দেখছি।"

প্রভা বলিল, "আচ্ছা, অত দুঃখ করতে হবে না।"—বলিয়া প্রভা ক্ষেতে নামিয়া গিয়া একগুচ্ছ কড়াইসুঁটির ফুল তুলিয়া আনিল। রজনীর কোটে পরাইয়া দিতে দিতে বলিল, "এ ফুলের যে ভারি প্রশংসা করছিলে—এই নাও।"

এতক্ষণে রজনীর মুখে একটু হাসি দেখা দিল। সেখানে রাখাল-বালক উপস্থিত ছিল, সুতরাং এবার আর 'ধন্যবাদ' দেওয়া হইল না। শুধু প্রভার হাতখানি নিজের হাতে লইয়া সস্নেহে নিষ্পেষণ করিল।

এমন সময় দেখা গেল, হুগলির দিক হইতে একখানি ঘোড়ার গাড়ী আসিতেছে। উভয়েই অত্যন্ত আগ্রহের সহিত আশা করিতে লাগিল গাড়ীখানি যদি খালি থাকে ত বড় ভাল হয়।

গাড়ীখানি খালিই আসিতেছিল। শ্রীরামপুর হইতে কোনও গ্রামের জমিদারের জামাতাকে শ্বশুরবাড়ী পৌঁছাইয়া দিয়া ফিরিয়া আসিতেছে।

রজনী গাড়ীকে আটক করিল। একটু পরে ভগ্ন বাইসিক্ল গাড়ীর ছাদে তুলিয়া লোক দুইটাকে পুরস্কৃত করিয়া প্রভা ও রজনী শ্রীরামপুর অভিমুখে চলিল।

গাড়ী ছাড়িল। রজনী বলিল, "প্রভা, আজ তোমার বড় কষ্ট হল। খুব ক্ষিদে পেয়েছে, না? তোমার মুখখানি যেন শুকিয়ে গেছে।"

প্রভা হাসিয়া বলিল, "গুরুজনের কথা না শোন কাণে—!"

রজনী বলিল, "সে ত ক'দিন থেকেই শুনছি। আমার কথার উত্তর দাওনা। খুব ক্ষিদে পেয়েছে না? চল, শ্রীরামপুরে গিয়ে কিছু খাবে।"

প্রভা বলিল, "ক্ষিদে পেলে কি খেতে আছে? মা বলে দিয়েছেন গায়েহলুদের আগে কিছু খেতে নেই।"

রজনী বলিল, "সে ব্রত ত একবার ভঙ্গ হয়ে গেছে।"

প্রভা আশ্চর্য্য হইয়া বলিল, "কখন গো ?"

"কড়াইসুঁটির ক্ষেতে।"

প্রভা বলিল, "ওগো তাই ত! তুমি আমায় মনে করিয়ে দিলে না কেন?"

"আমার দোষ? তুমি আমাকেও খাইয়ে দিয়ে আমারও ব্রতভঙ্গ করেছ।"

"তোমার দোষ নয় ত কার দোষ তবে?"

রজনী বলিল, "বেশ! তোমার দোষও বুঝি আমার দোষ? তবু এখনও বিয়ে হয়নি!"

প্রভা কৃত্রিম রোষসহকারে বলিল, "আমার কখনও কোনও দোষ হতে পারে? সব দোষ তোমার!"

এই অন্যায় অপবাদ রজনীর একান্ত অসহ্য হইল। সে প্রভাকে দণ্ডিত করিবার অভিপ্রায়ে—রাস্তার দুইপাশ জনশূন্য দেখিয়া—প্রভার মুখখানি নিজের বক্ষের কাছে টানিয়া লইল।

## প্রথম সংস্করণের ভূমিকা

'নবীন সন্ন্যাসী' উপন্যাস 'প্রবাসী' মাসিকপত্রে ১৩১৭ এবং ১৩১৮—এই দুই বৎসর ধারাবাহিক ভাবে প্রকাশিত হইয়াছিল। এক্ষণে তাহা পুস্তকাকারে প্রচারিত হইল।

'বৈদ্যুতিক হিন্দুসভা'র বিবরণ পাঠ করিয়া আমার কোন কোন বন্ধু ক্ষুব্ধ হইয়াছিলেন—তাঁহারা বলিয়াছিলেন ইহাতে আমি হিন্দুধর্ম্মকে আক্রমণ করিয়াছি। আমার সবিনয় নিবেদন এই যে, শাস্ত্রোক্ত বা প্রচলিত কোনওরূপ হিন্দুধর্ম্মকে আমি আক্রমণ করি নাই।—হিন্দুনামধারী বিকৃতমস্তক একটি ক্ষুদ্র সম্প্রদায়কে আমি বিদ্রূপ করিয়াছি মাত্র।

চতুর্দ্দশ পরিচ্ছেদে বর্ণিত 'একটি ভৌতিক কাণ্ড' গল্পটি সত্য বলিয়া আমি শুনিয়াছি। যিনি উক্ত ঘটনা প্রত্যক্ষ করিয়াছিলেন, তিনি বাস্তবিকই শিক্ষা-বিভাগের একজন পেন্সনপ্রাপ্ত কর্ম্মচারী—এখনও জীবিত আছেন। যদি কেহ অনুসন্ধান করিতে ইচ্ছা করেন, আমায় পত্র লিখিলে তাঁহার প্রকৃত নাম ও ঠিকানা জানাইতে পারি।

গয়া<br>১লা ভাদ্র ১৩১৯

শ্রীপ্রভাতকুমার মুখোপাধ্যায়

## প্রথম পরিচ্ছেদ ॥ পিতৃ-আজ্ঞা

"বাবা—বাবা—এই ওষুধটুকু খেয়ে ফেলুন।"

বক্তা একজন পঞ্চত্রিংশবর্ষীয় যুবাপুরুষ। একটি ছোট কাঁচের গেলাসে ঔষধ লইয়া মুমূর্ষু পিতার শয্যাপ্রান্তে বসিয়া কাতরভাবে ঐ কথা বলিলেন।

"বাবা—শুনছেন—বাবা—ও বাবা।"

কিন্তু বৃদ্ধের সংজ্ঞা নাই। চৈত্রমাস, মধ্যাহ্নকাল উপস্থিত হইয়াছে। খোলা জানালা দিয়া অল্প অল্প বাতাস আসিতেছে। শয্যার অনতিদূরে একখানি চেয়ারে চোগাচাপকান পরিহিত সুবিজ্ঞ ডাক্তারবাবু সোণার চশমা চোখে দিয়া বসিয়া আছেন। যুবক তাঁহার দিকে ফিরিয়া বলিলেন, "কি করা যায়?"

ডাক্তার বলিলেন, "আস্তে আস্তে মুখটি একটু ফাঁক করে, ঢেলে দিতে পারেন?"

"আমি না হয় মুখটি ফাঁক করে ধরি—আপনি এসে ঢেলে দিন।"

ডাক্তারবাবু উঠিয়া যুবকের হস্ত হইতে গেলাস লইলেন। যুবক পিতার ওষ্ঠস্পর্শ করিয়া মুখটি ফাঁক করিতে চেষ্টা করিবামাত্র, বৃদ্ধ চক্ষুরুন্মীলন করিয়া, দীর্ঘনিশ্বাসের সহিত বলিলেন—"অ্যাঁ—"

যুবক বলিলেন, "বাবা, এই ওষুধটুকু খান।"

বৃদ্ধ চিৎ হইযা শুইয়া ছিলেন। পাশ ফিরিয়া, আর একটি দীর্ঘনিশ্বাস পরিত্যাগ করিযা, পুত্রের মুখের পানে চাহিয়া বলিলেন, "ওষুধ?—আর ওষুধ কেন বাবা? আমার ওষুধ এখন গঙ্গাজল। তাই একটু মুখে দাও। বড় পিপাসা।"

যুবক নীরবে ডাক্তারবাবুর প্রতি অবলোকন করিলেন। তিনি বলিলেন—"ক্ষতি নাই।"

যুবক উঠিয়া বাহিরে গেলেন। বারান্দায় তাঁহার রোরুদ্যমানা পত্নী ও অন্যান্য পুরমহিলাগণ দাঁড়াইয়া ছিলেন। যুবক গঙ্গাজল চাহিলেন।

গঙ্গাজল পান করিয়া বৃদ্ধের চেতনা যেন একটু জাগিয়া উঠিল। ভাল করিয়া চক্ষু চাহিয়া বলিলেন, "মোহিত কই?"

"তাকে টেলিগ্রাফ করে দিয়েছি। এখনও এসে পৌঁছয়নি, কিন্তু আর বোধ হয় দেরী নেই।"

বৃদ্ধ জড়িত-স্বরে একটু বিমনা হইয়া যেন নিজের মনে মনেই বলিলেন—"দেরী নেই ?—আর দেরী নেই ?"

পুত্র বলিলেন, "বোধ হয় বেশী দেরী হবে না।"

তখন বৃদ্ধ অল্পে অল্পে আবার নিশ্চেতন হইয়া পড়িলেন।

এই বৃদ্ধের নাম ব্রজকিশোর বন্দ্যোপাধ্যায়। ইনি একজন ক্ষুদ্র জমিদার—বার্ষিক আয় কুড়ি বাইশ হাজার টাকা হইবে। যে গ্রামে এই ঘটনা বর্ণিত হইতেছে, তাহার নাম কমলপুর—ইহা খুলনা জেলার অন্তর্গত। উপরি-উক্ত যুবকটি ব্রজকিশোরের জ্যেষ্ঠ পুত্র—নাম গোপীকান্ত। ইনি, বৃদ্ধের প্রথমা স্ত্রীর গর্ভজাত। প্রথমার মৃত্যু হইলে, প্রৌঢ় বয়সে ব্রজকিশোর দ্বিতীয়বার দারপরিগ্রহ করেন। সে স্ত্রীও একটি দুই বৎসরের পুত্রসন্তান রাখিয়া অকালে পরলোক প্রাপ্ত হন। এই পুত্রটিরই নাম মোহিতলাল। ব্রজকিশোর বৈষ্ণব-তন্ত্রের লোক—তিনি ইচ্ছা করিয়াছিলেন এ পুত্রটির নাম নন্দদুলাল কিম্বা লক্ষ্মীনারায়ণ, এইরূপ একটি কিছু রাখিবেন—কিন্তু তাঁহার দ্বিতীয় পক্ষের স্ত্রী ঘোরতর আপত্তি করিয়া মোহিতলাল নামই কায়েম করিয়াছিলেন। এ বংশে ইতিপূর্ব্বে ঠাকুরদেবতার নাম ছাড়া অন্য নাম কখনও আমল পায় নাই—কিন্তু বৃদ্ধস্য তরুণী ভার্য্যা সে নজির মানিলেন না। বৃদ্ধবয়সের সন্তান বলিয়া মোহিতলালের প্রতি ব্রজকিশোরের স্নেহ একটু অধিক ছিল। মোহিতের বয়স এখন অষ্টাদশ বর্ষ—সে কলিকাতায় কলেজে বি-এ পড়িতেছে।

ঠাকুরদেবতার নামে নামকরণ না হইলেও, মোহিত ছেলেটি বেশ নিষ্ঠাবান ও স্বধর্ম্মপরায়ণ। পূজা আহ্নিক না করিয়া জলগ্রহণ করে না ;—এই বয়সেই মৎস্য পর্য্যন্ত পরিত্যাগ করিয়াছে। অপর পক্ষে গোপীকান্তবাবু বাড়ীতে মাছ এবং বন্ধুবান্ধবের গৃহে মাংস (ইঁহাদের বাড়ীতে মাংস আসিবার যো নাই) প্রকাশ্যভাবেই ভোজন করিয়া থাকেন। জুতা পায়ে দিয়া জল এবং কেল্‌নারের মুসলমান খানসামা-হস্তের চা পান করিতে লোকে তাঁহাকে দেখিয়াছে। মাঝে মাঝে কলিকাতায় গিয়া দলে মিশিয়া মদ্যপান করেন, এই প্রকার অখ্যাতিও আছে। তাঁহার সম্বন্ধে আরও একটা কাণাকাণি আছে, তাহা আপাততঃ অপ্রকাশ রাখিলাম—তবে এ সকল ব্যাপার বেশী দিন গোপন থাকে না—এক সময় ঢাক বাজিয়াই উঠে।

অপরাহ্নকালে একখানি গোরুর গাড়ী আসিয়া সদর দরজায় দণ্ডায়মান

হইল। গাড়ী হইতে মলিনবেশ, শুষ্কমুখ মোহিতলাল অবতরণ করিল। অন্তঃপুরে প্রবেশ করিতেই, গোপীকান্ত আসিয়া বলিলেন—"ভাই—এসেছ ?"

মোহিত তাঁহার পাদবন্দনা করিয়া সভয়কণ্ঠে বলিল, "বাবা আছেন ত ?"

গোপী বলিলেন, "আছেন বটে—কিন্তু রাত বুঝি কাটে না।"

মোহিত দাঁড়াইয়া নীরবে অশ্রুবিসর্জ্জন করিতে লাগিল।

গোপীকান্ত সস্নেহে ভ্রাতার অশ্রু মুছাইয়া দিয়া বলিলেন, "খাওয়া-দাওয়া হয়নি বোধ হয় ?"

"না।"

"কলকাতা থেকে কখন বেরিয়েছিলে ?"

"বেলা আটটায়।"

"জলটল খেয়েছিলে ?"

"আজ্ঞে হ্যাঁ—স্নান-আহ্নিক করে জল খেয়ে বেরিয়েছিলাম।"

ইতিমধ্যে সেখানে ব্রজকিশোরের বিধবা ভগ্নী—মোহিতের পিসিমা আসিয়া দাঁড়াইলেন। মোহিত প্রণাম করিলে, তাহার চিবুকে হাত দিয়া চুম্বন করিয়া পিসিমা বলিলেন—"আহা বাছার আমার মুখ শুকিয়ে আধখানি হয়ে গেছে। হাত মুখ ধুয়ে কাপড় ছেড়ে ফেল। আমি বামুণ ঠাকরুণকে ভাত চড়িয়ে দিতে বলিগে। একটু জল খাও ততক্ষণ।"

মোহিত বলিল, "বাবাকে আগে দেখি।"

পিসিমা বলিলেন, "খুব সময়ে এসে পড়েছ বাবা। আজ না এসে যদি কাল আসতে, তবে দেখতে পেতে কিনা নারায়ণ জানেন। আহা, বামুণের যখনই জ্ঞান হচ্ছে, তখনই জিজ্ঞাসা করছেন—মোহিত এসেছে ?—আমার মোহিত এল ?"—বলিয়া পিসিমা চক্ষে অঞ্চল দিয়া রোদন করিতে লাগিলেন।

জুতা পরিত্যাগ করিয়া, পা টিপিয়া টিপিয়া, দুই ভাই পিতার রোগশয্যার নিকট উপস্থিত হইল। মোহিত দেখিল, পিতার সে মূর্ত্তি আর নাই। সে নধর পুষ্ট দেহ এখন বিছানার সঙ্গে মিলাইয়া যাইবার উপক্রম করিতেছে।

মোহিত শয্যাপ্রান্তে গিয়া অচেতন পদদ্বয়ে নিজ মস্তক স্পর্শ করিল। দশবর্ষবয়স্কা একটি বালিকা পাখা হাতে করিয়া বৃদ্ধের শিয়রে বসিয়া ব্যজন করিতেছিল। সাত বৎসরের একটি বালক ধীরে ধীরে তাঁহার পায়ে হাত বুলাইতেছিল। মোহিত বালককে বলিল—"তুমি ওঠ—আমি পায়ে হাত বুলুচ্ছি।"

কিয়ৎক্ষণ পরে মোহিতের বধূঠাকুরাণী সেই কক্ষে আসিয়া বলিলেন—"ঠাকুরপো—এস, তোমার ভাত বাড়া হয়েছে।"

মোহিত বলিল, "থাক্, আমি এখন খাব না।"

বধূঠাকুরাণী তখন সস্নেহে তাহার হাতটি ধরিয়া একরকম জোর করিয়া তাহাকে উঠাইয়া লইয়া গেলেন।

আহারাদির পর, পিতার নিকট আসিয়া মোহিত আবার তাঁহার শুশ্রূষায় প্রবৃত্ত হইল।

রাত্রি নয়টার সময় ব্রজকিশোরের লুপ্তচেতনা পুনরাগমন করিল। তাঁহাকে পাশ ফিরিতে ও চক্ষু খুলিতে দেখিয়া গোপীকান্ত বলিলেন—"বাবা—মোহিত এসেছে।"

বৃদ্ধ বলিলেন—"মোহিত?—মোহিত?—কই মোহিত?"

"এই যে বাবা, আমি রয়েছি।"—বলিয়া মোহিত পিতার একখানি শীর্ণ হস্ত নিজ হস্তদ্বয়ের মধ্যে গ্রহণ করিল।

বৃদ্ধ বলিলেন, "আমার গলাটা বড় শুকিয়ে উঠেছে। মোহিত একটু গঙ্গাজল দাও।"

মোহিত উঠিয়া গঙ্গাজল লইয়া পিতার মুখে দিতে লাগিল। জলপান করিয়া যেন বৃদ্ধের চেতনা একটু উজ্জ্বল হইয়া উঠিল।

দুই তিন বার দীর্ঘনিশ্বাস ফেলিয়া তখন তিনি বলিলেন, "গোপী!"

"এই যে আমি রয়েছি বাবা!"

"নন্দলাল কোথা?"

নন্দলাল, গোপীকান্তের শিশুপুত্র। বয়স তিন বৎসর মাত্র। মাতা নন্দলালকে কোলে করিয়া শয্যাসান্নিধ্যে আসিয়া দাঁড়াইলেন। গোপীকান্ত বলিলেন—"এই যে নন্দলাল এসেছে—ঘুমিয়ে পড়েছে।"

ব্রজকিশোর বলিলেন—"বউমা?"

মোহিত বলিল, "এই যে তিনি ঘুমন্ত নন্দলালকে কোলে করে দাঁড়িয়ে রয়েছেন বাবা।"

"সারদা কই? সারদার ছেলেটি কই?"

পিসিমাতা বলিলেন, "এই যে দাদা আমি রয়েছি। তোমার ভাগনে বিনোদের কি উপায় করে যাচ্ছ দাদা?"—বলিয়া তিনি ক্রন্দন করিতে লাগিলেন।

বৃদ্ধ বলিলেন, "কেঁদ না। ভাবনা কিসের? গোপী রইল, মোহিত রইল—তারাই তোমার ছেলের ভার নেবে।"

একটু নীরব থাকিয়া বৃদ্ধ আবার গঙ্গাজল চাহিলেন। জলপান করিয়া বলিলেন, "তোমরা সবাই আছ ?"

গোপী বলিলেন, "হ্যাঁ বাবা—আমরা সবাই এখানে রয়েছি।"

বৃদ্ধ তখন ধীরে ধীরে একটি একটি কথা পৃথকভাবে উচ্চারণ করিয়া বলিতে লাগিলেন—"দেখ আমার মেয়াদ ফুরিয়ে এল। আর বেশী দেরী নেই। তোমরা সবাই আমায় হরিনাম শোনাতে পারবে? রাধানাম—কৃষ্ণনাম—হরিনাম ?"

সকলে কাঁদিতে লাগিল। মোহিত বলিল, "হ্যাঁ বাবা—শোনাতে পারব বইকি।"

ব্রজকিশোর বলিলেন, "আচ্ছা। কিন্তু হরিনাম শোনবার আগে, একটা সাংসারিক কর্ত্তব্য আছে সেটা সেরে নিই। তারপর, তোমাদের মুখে মধুর হরিনাম শুনতে শুনতে, হাসতে হাসতে, রথে চড়ে বৈকুণ্ঠে চলে যাব। গোপীকান্ত, মোহিতলাল—কাছে এস! বাবা গোপী—তোমাকে আমি মানুষ করে তুলেছি। বিবাহাদি দিয়েছি, সন্তান সন্ততিও হয়েছে। কিন্তু মোহিত এখনও নাবালক—ওর গর্ভধারিণীও স্বর্গে গিয়েছেন—ওর কিছু কিনারা করে যেতে পারলাম না। বাবা মোহিতলাল, আমার অবর্ত্তমানে, তোমার বড় ভাই-ই তোমার বাপ, তোমার বউঠাকরুণই তোমার মা রইলেন। আমাকে যেমন মান্য করতে, ভক্তি করতে, তোমার দাদাকেও তেমনি করবে। আর এক বিষয় সাবধান করে দিই—কলিকালে ভাইয়ে ভাইয়ে মিল হয় না। দেখো যেন তোমাদের দুটি ভাইয়ে কখন বিচ্ছেদ না হয়। আমি যা সম্পত্তি রেখে যাচ্ছি, অপব্যয় না করলে, তা থেকে তোমাদের স্বচ্ছন্দে চলে যাবে! দুটিতে মিলে মিশে এক সংসারে এক অন্নে থাকবে। পরের কথা শুনে যেন ভাইকে পর কোরো না। স্ত্রীলোকের কথায় কাণ দেবে না, স্ত্রীলোকেরা ঘরভাঙ্গানী। অনেক সংসারে দেখেছি, ভাইয়ে ভাইয়ে খুবই প্রণয়, কিন্তু তাদের স্ত্রীরা মধ্যে পড়ে সে প্রণয় ভেঙ্গে দিয়েছে। ভিন্ন হবে না—বিষয় ভাগ করবে না। ভাগ করতে করতে পর্ব্বতও ধূলিমুষ্টি হয়ে যায়। ধর্ম্মপথে থেক—তা হলে ভগবানের কৃপা তোমাদের উপর থাকবে। এই আমার বলবার ছিল, তা শেষ হল। এখন তোমরা আমায় মধুর হরিনাম শোনাও।"

বলিয়া বৃদ্ধ চুপ করিলেন।

কিয়ৎক্ষণ পরে মোহিতলাল বলিতে আরম্ভ করিল—

"হরের্নাম হরের্নাম হরের্নামৈব কেবলম্।
কলৌ নাস্ত্যেব নাস্ত্যেব নাস্ত্যেব গতিরন্যথা॥"

বৃদ্ধ বলিলেন, "সংস্কৃত নয়—বাঙ্গালা হরিনাম বল। সেই গানটি গাও না—রিনাম বিনে আর কি ধন আছে সংসারে—"

মোহিত, গোপীকান্ত কেহই গান গাহিতে পারিল না। বৃদ্ধ তখন নিজেই আরম্ভ করিলেন—

"হরিনাম বিনে আর কি ধন আছে সংসারে ?
বল্ মাধাই মধুর স্বরে।
হরিনামের গুণে গহন বনে শুষ্ক তরু মুঞ্জরে—
বল্ মাধাই মধুর স্বরে।"

পুত্রগণের কণ্ঠোচ্চারিত তারকব্রহ্মনাম শুনিতে শুনিতে, গভীর রাত্রিতে বৃদ্ধের প্রাণবায়ু বহির্গত হইয়া গেল।

## দ্বিতীয় পরিচ্ছেদ ॥ চক্ষুজল

উপরে বর্ণিত ঘটনার পর পাঁচটি বৎসর অতীত হইয়া গিয়াছে। ইতিমধ্যে মোহিতলাল কলেজের পাঠ সাঙ্গ করিয়া, এম-এ, বি-এল, উপাধি লাভ করিয়াছে। দাদার অনুরোধে, ওকালতী করিবার জন্য সদরে গিয়া বৎসরাধিক কাল অবস্থিতি করিয়াছিল—কিন্তু মক্কেলও জুটে নাই এবং সে ব্যবসায় তাহার মনঃপূত না হওয়াতে গৃহে ফিরিয়া আসিয়াছে। শাস্ত্রচর্চ্চা এবং পূজা আহ্নিকেই তাহার অধিকাংশ সময় কাটিতেছে।

ইতিমধ্যে কয়েকবার গোপীকান্ত ভ্রাতার বিবাহ দিবার চেষ্টা করিয়াছিলেন, কিন্তু মোহিত সম্মত হয় নাই। তাহার কারণ, প্রথমতঃ সংসারধর্ম্মে অনিচ্ছা, দ্বিতীয়তঃ ভ্রাতৃবিচ্ছেদাশঙ্কা। মোহিতের মনে হইত, পিতা মৃত্যুশয্যায় আদেশ দিয়া গিয়াছেন, স্ত্রীলোকের কথায় যেন ভ্রাতার সহিত প্রণয়ভঙ্গ না হয়। তাই মোহিত ভাবিত, দূর হোক, বিবাহ না করাই ভাল। এখন যেন মনে করিতেছি,

ভ্রাতার বিরুদ্ধে স্ত্রী হাজার বলিলেও সে কথা কখনই গ্রাহ্য করিব না। কিন্তু কার্য্যকালে, প্রণয়ের মোহে যৌবনের কুহকে মজিয়া, তখন আমার মতিগতি যে এই প্রকার থাকিবে, তাহারই বা নিশ্চয়তা কি? তাহার অপেক্ষা, ও পথে না যাওয়াই ভাল।

মোহিত স্বয়ং বিবাহবিমুখ, কিন্তু গ্রামের লোকে—বিশেষতঃ তাহাদের বর্ষীয়সী আত্মীয়াগণ—বলিতেছে, ভাইয়ের বিবাহ দিতে গোপীকান্তবাবুর তাদৃশ আগ্রহ নাই। বৈমাত্রেয় ভাই কিনা—সহোদর হইলে কি এমনটি ঘটিতে পারিত? ছেলেটি লেখাপড়ায় যতগুলা পাস করিবার ছিল সমস্তই করিয়াছে, রূপে কার্ত্তিকেয়-তুল্য—পূর্ণ যৌবনকাল উপস্থিত—আহা এমন সোণার চাঁদকে আইবুড় থাকিতে দেখিয়া কোন্ মাসী, কোন্ পিসী, কোন্ খুড়ীমা, জেঠিমা, দিদিমা প্রাণ ধরিতে পারেন? আহা আজ যদি ব্রজকিশোর বুড়া বাঁচিয়া থাকিত—ইত্যাদি।

গ্রামে কোনও সঙ্কেত-লেখক না থাকিলেও, উক্ত ভাবাত্মক বক্তৃতাগুলি যথাবিধি গোপীকান্তবাবুর স্ত্রীর নিকট 'রিপোর্টেড' হইত। সুতরাং ইদানীং তিনি স্বামীকে, দেবরের বিবাহের জন্য ব্যতিব্যস্ত করিয়া তুলিয়াছিলেন। এবার গোপীকান্ত কলিকাতায় ভ্রাতার জন্য একটি সম্বন্ধ স্থির করিতেছেন। কন্যার পিতা মহা ধনবান ব্যক্তি। নগদ টাকাকড়ি অনেক পাওয়া যাইবে। বড় বড় এটর্ণিগণের সহিত তাঁহার কারবার আছে, বিবাহের পর জামাতাকে কলিকাতায় লইয়া গিয়া, হাইকোর্টে বাহির করিয়া, বিশেষ রকম সুবিধা করিয়া দিতে পারিবেন। ভাইটি নিষ্কর্ম্মার মত ঘরে বসিয়া থাকে, ইহা গোপীকান্তের ইচ্ছাও নহে—এবং তাহাতে তাঁহার কিছু অসুবিধাও আছে। ভাইটি কলিকাতায় গিয়া ওকালতী করিলেই তিনি সুখী হন। কিন্তু কন্যা-পক্ষের এক বিষম পণ। পাত্রটি রূপবান কান্তিমান হওয়া চাই। সেজন্য যত টাকা লাগে ব্যয় করিতে তাঁহারা প্রস্তুত আছেন। আজ তাঁহারা পাত্র দেখিতে আসিবেন। পাত্র যদি পছন্দ হয়—তখন যেমন করিয়া পারেন, গোপীকান্ত ভ্রাতাকে বিবাহ করিতে সম্মত করাইবেন।

আশ্বিন মাস। আকাশ ও ধরণী স্নিগ্ধ সূর্য্যকিরণে পরিপ্লাবিত। অন্তঃ-পুরের বাগানে দীর্ঘিকা-তীরে একটি গাছের তলায় কুশাসন পাতিয়া বসিয়া চশমা চোখে দিয়া, মোহিতলাল একখানি যোগবাশিষ্ঠ রামায়ণ মনঃসংযোগ-

পূর্ব্বক অধ্যয়ন করিতেছিল। পার্শ্বে কুশাসনের উপর একটি কাঁচকড়ার নস্যের ডিবা পড়িয়া আছে—তাহার ডালার উপর সোণার অক্ষরে লেখা—হরিনাম সত্য। মোহিত যেখানে বসিয়া ছিল, তাহার অনতিদূরেই দীর্ঘিকাজলে কত পদ্ম ফুটিয়া রহিয়াছে, হাঁস সাঁতার দিতেছে, মাঝে মাঝে মাছরাঙা পাখী আসিয়া ছোঁ মারিয়া মাছ ধরিয়া লইয়া যাইতেছে। কিন্তু এ সকলের প্রতি মোহিতলালের দৃক্‌পাত নাই—সে আপনার অধ্যয়নেই নিমগ্ন।

পূর্ব্ব পরিচ্ছেদে আমরা মোহিতলালকে বালকাবয়ব দেখিয়াছিলাম—এ পাঁচ বৎসরে সে পূর্ণবয়ঃ যুবাপুরুষ হইয়াছে। ওষ্ঠের উপরাংশ এখন সুপুষ্ট গুম্ফরাজির দ্বারা আবৃত। ক্ষৌরীকৃত চিবুকের অন্তভাগ মানসিক দৃঢ়তার পরিচায়ক।—চক্ষু দুইটি ধীর ও স্থির—দৃষ্টি যেন শাণিত শলাকার মত। ললাট চিন্তাশীলতার পরিচায়ক কুঞ্চনরেখাবলী-সমাবৃত।

বেলা বাড়িয়া উঠিল। সহসা মোহিলালের কর্ণে প্রবেশ করিল—"ছোট দাদা।"

পুস্তক হইতে মুখ উঠাইয়া মোহিতলাল পার্শ্বে চাহিয়া দেখিল। একটি দ্বাদশবর্ষীয় বালক বলিতেছে—"ছোটদাদা!"

বালকের নাম বিনোদচন্দ্র, মোহিতের পিসতুতো ভাই।

"ছোট দাদা—বাড়ী আসুন।"

মোহিত একটু বিরক্ত হইয়া বলিল, "কেন ?"

"বড়দাদা ডাকছেন।"

"একটু পরে যাব এখন, যা।"

বালক বলিল, "না, এখনই আসুন। বৈঠকখানায় দুটি কে লোক এসেছেন। বড়দাদা আমাকে বললেন, যা, তোর ছোটদাদাকে চট করে ডেকে নিয়ে আয়, দেরী না হয়।"

এ কথা শুনিয়া মোহিতলাল কয়েক মুহূর্ত্ত বালকের মুখের পানে দৃষ্টি বদ্ধ করিয়া রহিল। পরে বলিল—"কেন রে? দুজন লোক কেন এসেছে?"

বালক জানিত তাহারা কেন আসিয়াছে। কিন্তু বড়দাদা বলিতে বারণ করিয়া দিয়াছিলেন। তাই সে বলিল—"কি জানি।"—কিন্তু তাহার কণ্ঠস্বরে মিথ্যাভাষণজনিত একটা সঙ্কোচ ধ্বনিত হইয়া উঠিল।

মোহিতলাল একটা দীর্ঘনিশ্বাস পরিত্যাগ করিয়া বলিল, "ছি—ছি—ছি বিনোদ! মিথ্যা কথা বললে? ছি ছি ছি!"

বালক চুপ করিয়া দাঁড়াইয়া রহিল। তাহাকে নিরুত্তর দেখিয়া মোহিতলাল বলিল—"প্রথম ভাগ বর্ণপরিচয় থেকে পড়নি যে মিথ্যা বলা বড় দোষ—বড় পাপ ? পিতৃসত্য পালনের জন্য রামচন্দ্র রাজার ছেলে হয়ে বনে গিয়েছিলেন, পড়নি ? প্রাচীনকালের হিন্দুরা প্রাণ দিয়েছে তবু মিথ্যা বলেনি—এ কথা শোননি ? তুমি সেই হিন্দু সন্তান, তা কি তুমি ভুলে গেলে ? মিছে কথা বলার ভীরুতা, কাপুরুষতা আজ তোমায় কলঙ্কিত করেছে। বড় দুঃখের বিষয় বিনোদ, বড় লজ্জার বিষয়—ছি ছি ছি !"

এই বাক্যবাণে জর্জ্জরিত হইয়া বালক কাঁদিয়া ফেলিল। তাহার দুই চক্ষু দিয়া অবিরল ধারায় অশ্রু বহিতে লাগিল। মোহিতলালের তীব্র জ্বালাময় দৃষ্টি সে সহ্য করিতে না পারিয়া, দুই হাতে নিজমুখ ঢাকিয়া, ফোঁপাইয়া ফোঁপাইয়া কাঁদিতে লাগিল।

মোহিতলাল বলিল, "কাঁদ। যে পাপ করেছ তা চোখের জলে ধুয়ে ফেলে আবার পবিত্র হও। পাপের কালি কেবল চোখের জলেই ধৌত হয়, অন্য কিছু দিয়ে তা পরিষ্কার করবার উপায় নেই।"—বলিয়া সে আবার যোগ-বাশিষ্ঠ রামায়ণে নিমগ্ন হইল। বালকটি অবনত মুখে প্রস্থান করিল।

কিয়ৎক্ষণ কাটিল। দূরে মলের ঝুম্ ঝুম্ শব্দ উত্থিত হইল। মোহিতলাল একবার মাত্র সেদিকে দৃষ্টিপাত করিল। দেখিল তাহার ভ্রাতুষ্পুত্রী কিরণবালা আসিতেছে। দেখিয়া, সে পাঠে মনোনিবেশ করিল।

কিরণ আসিয়া নির্ব্বাক পুত্তলিকার মত নতনেত্রে কাছে দাঁড়াইল। ক্রমে মোহিতলাল পুস্তক হইতে মুখ উঠাইয়া বলিল, "কেন রে কিরণ ?"

কিরণ বলিল, "কাকা, একবার বাড়ী আসুন, বাবা ডাকছেন।"

"কেন ডাকছেন ?"

"দুটি লোক এসেছেন।"

"কে তাঁরা ?"

"তা ত জানিনে—বৈঠকখানায় বসে আছেন।"

মোহিতলাল মনে মনে বলিল, 'হুঁ !' বালিকার নৈতিক পরীক্ষাগ্রহণ মানসে অবশেষে জিজ্ঞাসা করিল—"লোক দুটি কোথা থেকে এসেছেন ?"

"কলকাতা থেকে।"

"কেন ?"

বালিকা দ্বিধামাত্র না করিয়া বলিল, "আপনাকে দেখতে।"—বিনোদচন্দ্রের লাঞ্ছনার বিষয় সে অনবগত ছিল না।

ভ্রূ কুঞ্চিত করিয়া মোহিত বলিল, "কেন, দেখবে কি? আমি বাঘ না ভালুক?"

ঈষৎ হাসিয়া কিরণ বলিল, "আপনার বিয়ের সম্বন্ধ করতে এসেছেন।"

কিরণের এই হাসি দেখিয়া মোহিতলালের মনে দাবানল জ্বলিয়া উঠিল। গুরুজনের সম্মুখে কিরণের এ লঘুতা, ধৃষ্টতা, চপলতা একেবারে অমার্জ্জনীয়। তাই সে চক্ষু লাল করিয়া কর্কশ কণ্ঠে বলিল, "কিরণ!"

কাকার ভাবভঙ্গি দেখিযা হতবুদ্ধি কিরণ তাহার প্রতি সভয় দৃষ্টিপাত করিল।

"কিরণ, তুই হাসলি যে?"

বালিকা তথাপি নীরব—কিন্তু তাহার চক্ষু দুইটি বিষণ্ণ হইয়া আসিল।

মোহিতলাল তখন গম্ভীরভাবে বলিয়া যাইতে লাগিল—

"তোর কাকার বিয়ের কথা কি তোর পক্ষে রঙ্গতামাসার বিষয়? গুরুজনের সাক্ষাতে কি রকম ব্যবহার করতে হয়, তা কি তুই আজও জানিসনে? তোর মা কি এ সম্বন্ধে তোকে কোন শিক্ষাই দেননি? মাঝে মাঝে তুই রামায়ণ মহাভারত খুলে পড়িস দেখতে পাই। কি উপদেশ তুই সংগ্রহ করলি রামায়ণ মহাভারত থেকে?—ধিক্।"

কিরণের ডাগর চক্ষু দুইটিতে জল ভরিয়া আসিল। ক্ষীণ কম্পিত স্বরে সে কহিল, "আমি ত আপনার বিয়ের কথায় হাসিনি।"

"কি কথায় হাসলি তবে?"

"আপনি যে বললেন আমি বাঘ না ভালুক, সেই কথা শুনে আমার মনে হল—বাঘ ভালুকে কখনো চশমা চোখে দিয়ে রামায়ণ পড়ে? তাই আমার হাসি পেয়েছিল।" বলিতে বলিতে কিরণের চক্ষু দিয়া টস্ টস্ করিয়া জল পড়িতে লাগিল।

বালিকার অবস্থা দেখিয়া মোহিতলালের হৃদয় যেন একটু গলিল। ক্রোধ সংবরণ করিয়া, আবার সে রামায়ণখানির পৃষ্ঠায় দৃষ্টি বদ্ধ করিল।

কিরণ কিন্তু গেল না, দাঁড়াইয়া রহিল। আঁচল দিয়া চোখ মুখ মুছিয়া, চুপটি করিয়া অপেক্ষা করিতে লাগিল। তাহাকে নাছোড়বান্দা দেখিয়া

মোহিতলাল বলিল, "যা না—দাঁড়িয়ে রইলি কেন?"—এবার তাহার স্বর পূর্ব্বের মত কর্কশ নহে।

কিরণ বলিল, "চলুন কাকা।"

"বিরক্ত করিস কেন?"

"আপনার পায়ে পড়ি কাকা!"

"দেখ্, আমি বার বার করে সকলকে বলেছি, আমি বিয়ে করব না। আমায় কেন দেখতে এসেছে?" বলিয়া মোহিত পুস্তকে মনঃসংযোগ করিতে বৃথা যত্ন করিতে লাগিল।

কিরণ বলিল, "তা আমি জানিনে কাকা। আপনার যা বলবার, তা বাবাকে বলবেন এখন। আসুন।"

"গিয়ে কি করব? কি ফলটা হবে শুনি?"

"কাকা—আসুন।"

মোহিত তখন চশমাখানি খুলিয়া পকেটে লইল। নস্যের ডিবা হইতে কিঞ্চিৎ নস্য লইয়া, বহিখানি বগলে করিয়া, আসনখানি হাতে ঝুলাইয়া, অপ্রসন্ন মুখে কিরণের সঙ্গে সঙ্গে বাড়ী আসিতে লাগিল।

## তৃতীয় পরিচ্ছেদ ॥ ভ্রাতৃবিচ্ছেদের সূত্রপাত

বন্দ্যোপাধ্যায় মহাশয়দের বৈঠকখানাটি আজ বেশ গুলজার। কলিকাতা হইতে যে দুইটি বাবু পাত্র দেখিতে আসিয়াছেন, তাঁহাদের মধ্যে একজন কন্যার খুল্লতাত—নাম বীরেশ্বরবাবু। সঙ্গে যিনি আসিয়াছেন, তিনি ইঁহাদের কোনও আত্মীয় নহেন, বন্ধু মাত্র। ইঁহার নাম শ্যামাচরণবাবু—কলিকাতার কোনও বেসরকারী কলেজে অধ্যাপকের কর্ম্ম করিয়া থাকেন। পূর্ব্বে যখন অপ্রাপ্তবয়ঃ পাত্রের বিবাহ হইত, তখন দেখিতে আসিয়া তাহার একটা মোটামুটি পরীক্ষা লওয়ার প্রথা ছিল। যদিও এক্ষেত্রে কন্যাপক্ষ জানিতেন, ছেলেটি এম-এ, বি-এল, পাস করিয়াছে এবং তাহা সরকারী গেজেটে পর্য্যন্ত ছাপা হইয়া গিয়াছে, পরীক্ষা লওয়ার কোনও আবশ্যকতা নাই এবং পরীক্ষক খুঁজিয়া

পাওয়াও শক্ত, তথাপি সঙ্গে একজন বিদ্বান লোককে পাঠাইয়া দেওয়া শ্রেয়স্কর বিবেচনা করিয়াছেন।

বীরেশ্বরবাবু ও শ্যামাচরণবাবু বৈঠকখানায় বসিয়া আছেন। গোপীকান্ত-বাবু তাঁহাদের নিকট বসিয়া গল্প করিতেছেন। পাড়ার দুই চারিজন মাতব্বর লোকও আসিয়া জুটিয়াছেন। দুইটি বাঁধা হুঁকা রাশি রাশি সুগন্ধি ধূম উদ্গিরণ করিয়া সেই কক্ষটিকে অন্ধকারপ্রায় করিয়া তুলিয়াছে। গল্প খুব জমিয়া উঠিয়াছে। সকলেরই মুখে তুবড়ি ফুটিতেছে, কেবল অধ্যাপক বাবুটি চুপ করিয়া আছেন। তিনি মাঝে মাঝে নস্য লইতেছেন, এবং অন্যের খোস-গল্প শুনিয়া সরল হাস্যে কক্ষখানি ভরিয়া ফেলিতেছেন।

বেলা হইল এখনও মোহিতলাল আসিল না দেখিয়া গোপীবাবু স্বয়ং উঠিয়া অন্তঃপুরে প্রবেশ করিলেন। অঙ্গনে প্রবেশ করিয়াই দেখিলেন, অগ্রে অগ্রে তাঁহার কন্যা কিরণবালা পশ্চাৎ পশ্চাৎ বহি বগলে কুশাসন হস্তে মোহিতলাল প্রবেশ করিতেছে।

ভাইকে দেখিয়াই গোপীবাবু বলিলেন, "এতক্ষণ কোথা ছিলে বল দেখি? একবার বৈঠকখানায় এস। এত ডাকাডাকি করছি, লোকের উপর লোক পাঠাচ্ছি—তোমার কি হুঁস হয় না?"

আজ প্রাতঃকাল অবধি—যখন হইতে শুনিয়াছে যে তাহাকে 'দেখিবার' জন্য কলিকাতা হইতে লোক আসিতেছে—মোহিতলালের মনটা খিচড়াইয়া ছিল। মনের বিরক্তি যথাসম্ভব গোপন করিয়া, বিনীতভাবে বলিল, "দাদা, বৈঠকখানায় যাবার তেমন কি বিশেষ কোনও প্রয়োজন আছে?"

"হ্যাঁ—কলকাতা থেকে দুটি ভদ্রলোক এসেছেন, তাঁদের সঙ্গে আলাপ করবে এস।"

"তাঁরা কি আমার বিয়ের জন্য এসেছেন?"

একটু নীরব থাকিয়া গোপীবাবু বলিলেন, "হ্যাঁ।"

"আমি ত বলেছি আমি বিবাহ করব না, তবে কেন আমায়—"

বাধা দিয়া গোপীবাবু বলিলেন, "কি মুস্কিল! তোমাকে তারা দেখলেই যে বিয়ে হয়ে গেল, তা ত নয়! এখন শুধু তোমায় দেখতে এসেছে। তাদের প্রতিজ্ঞা, পাত্র দেখতে খুব সুশ্রী হলে তবে তারা বিবাহ দেবে। টাকার পরোয়া তারা করে না।"

এই কথা শুনিয়া মোহিতের বিমুখ মন আরও বিমুখ হইয়া গেল। ধনগর্ব্বী মদোদ্ধত পিতা তাহাকে যাচাই করিয়া দেখিতে আসিয়াছে, পছন্দ হয় ত কন্যার জন্য কিনিবে, যত টাকাই লাগুক। পছন্দ না হয়, অবজ্ঞাভরে ভুঁড়ি দুলাইয়া চলিয়া যাইবে।

ভ্রাতাকে নীরব দেখিয়া, গোপীকান্ত বলিলেন, "তারা খুব বড়লোক। যদি তারা তোমায় পছন্দ করে ত জেনো যে কপাল ফিরে গেল। কলকাতায় বড় বড় এটর্ণিরা তাদের হাতধরা। বলেছে, কলকাতায় তোমায় নিয়ে গিয়ে চৌরঙ্গিতে একখানি তিনতলা বাড়ী দেবে। জুড়ি গাড়ী দেবে। হাইকোর্টে যাতে ছমাসের মধ্যে তোমার বিলক্ষণ পসার জমে যায়, তার বন্দোবস্ত করবে। এখন আসল কথাটা হচ্ছে, তোমাকে তাদের পছন্দ হলে হয়। এস বৈঠকখানায় এস।"

যে আগুন ধিকিধিকি করিয়া জ্বলিতেছিল, গোপীকান্ত অজ্ঞাতসারে তাহাতে উক্তপ্রকার তৈলনিষিক্ত ইন্ধন যোগাইয়া দিলেন। তাঁহার প্রতি কথা মোহিতলালের বক্ষে অপমান-শেলের মত বাজিয়া উঠিল। আত্মসম্বরণ করিয়া মোহিতলাল বলিল, "দাদা, আমায় মাফ করবেন, আমি এখন যাব না।"

"কেন?"

"আমার মনটা এখন ভাল নেই।"

গোপীকান্ত বিরক্তির সহিত বলিলেন, "আজকাল এইসব কি তোমাদের এক ধরণ হয়েছে। 'মনটা ভাল নেই।'—ভাল নেই তাতে আর হয়েছে কি? কতদূর থেকে ভদ্রলোকেরা এসেছে, তাদের সঙ্গে বসে একটু আলাপ করা—এও তোমার দ্বারা হয়ে উঠবে না?—তাতে আবার তারা যে-সে লোক নয়। তাদের জমিদারীতে একটা ম্যানেজারি চাকরি পেলে আমরা বেঁচে যাই! এস।"

ইন্ধনের উপর ইন্ধন নিক্ষেপ। নিজের ওষ্ঠ দংশন করিয়া, কম্পিত স্বরে মোহিতলাল বলিল, "আচ্ছা চলুন তবে। কিন্তু ফলাফলের জন্যে আমায় দায়ী করবেন না।"

ভ্রাতাকে লইয়া গোপীবাবু বৈঠকখানায় উপস্থিত হইলেন। বীরেশ্বরবাবুকে দেখাইয়া বলিলেন, "ইনিই চক্রবর্ত্তী মশাই। প্রণাম কর।"

মোহিতলাল উক্ত বাবুটির স্থূল সুগোল মুখমণ্ডলের প্রতি দৃষ্টিপাত করিল। তাঁহার বক্ষোবিলম্বিত বহুমূল্য গার্ডচেনের প্রতি, দুই হস্তে গোটা চারি পাঁচ

হীরকাঙ্গুরীয়র প্রতি লক্ষ্য করিল। হস্তোত্তোলন করিয়া তাঁহাকে নমস্কার করিয়া কিছু দূরে উপবেশন করিল।

চক্রবর্ত্তী মহাশয় বলিলেন, "বাবাজীর নামটি কি?"

মোহিত তাহার চশমার দুইটি পরকলের ভিতর হইতে প্রশ্নজিজ্ঞাসুর প্রতি দুইটি অগ্নিবাণ নিক্ষেপ করিয়া বলিল, "আমার নাম শ্রীমোহিতনাথ দেবশর্ম্মা বন্দ্যোপাধ্যায়। আমার পিতার নাম ঈশ্বর ব্রজকিশোর বন্দ্যোপাধ্যায় মহাশয়। কুড়ির কোঠা পর্য্যন্ত নামতা আমার মুখস্ত আছে। নেবুকাড্‌নাজার বানান করতে জানি—কিন্তু আমি বিবাহ করব না।"

এই অপ্রত্যাশিত উত্তরে বৈঠকখানাশুদ্ধ লোক স্তম্ভিত হইয়া গেল। যাঁহারা তামাক খাইতেছিলেন তাঁহাদের হুঁকার ডাক বন্ধ হইয়া গেল। গোপীকান্তবাবু লজ্জায় অধোবদন হইয়া রহিলেন।

চক্রবর্ত্তী মহাশয় প্রথমে নিস্তব্ধতা ভঙ্গ করিয়া বলিলেন, "ওঃ—তা জানতুম না।"

মোহিতলাল তাঁহাকে নমস্কার করিয়া, চটিজুতা ফট্ ফট্ করিতে করিতে বাহির হইয়া গেল।

যাঁহাদের হস্তে হুঁকা ছিল, তাঁহারা আবার ধীরে ধীরে ধূমপান করিতে আরম্ভ করিলেন। চক্রবর্ত্তী মহাশয় বলিলেন, "এ রকম করে ডেকে এনে আমাদের অপমানটা না করলেই হত!"

গোপীবাবু বলিলেন, "কি আর বলব বলুন, বলবার মুখ নেই। আমি ত ভাল ভেবেই এ কাজে হাত দিয়েছিলাম। আপনারা মহৎ লোক, মনে করেছিলাম এ বিবাহ হলে, আখেরে ছোঁড়ার ভাল হবে। কিন্তু যে রকম দিন সময় পড়েছে দেখছি, তাতে এমন কি আপনার ভাইয়েরও উপকার করার চেষ্টা মহা বোকামি।"

প্রতিবেশী একজন ভদ্রলোক বলিলেন, "চিরকালই শুনে আসছি, বিদ্যা বিনয়ং দদাতি। মোহিতলাল যে এত লেখাপড়া শিখেও এ রকম উদ্ধত-প্রকৃতি হয়েছে, সেটা বড় দুঃখের কথা। এখন ত দেখছি, আমরা যে বেশী লেখাপড়া শিখিনি একরকম তা ভালই করেছি।"

অধ্যাপক মহাশয় এইবার বলিলেন, "আসল কথাটা হয়েছে কি জানেন, আজকাল স্কুল কলেজে খুব বিদ্যাশিক্ষা হচ্ছে বটে, কিন্তু তার সঙ্গে নীতিশিক্ষা আদৌ নেই। সুতরাং এইরকম ফলই ফলছে।"

চক্রবর্ত্তী মহাশয় বলিলেন, "তবে আজ্ঞা করুন, এখন আমরা উঠি।"

গোপীবাবু বলিলেন, "অনেক বেলা হয়েছে। স্নানাহার করে গেলে ভাল হত না?"

"আজ্ঞে মাফ করবেন, মনের সে রকম অবস্থা নয়। বড় অপমান বোধ হয়েছে। আপনার কোনও দোষ দিইনে—আমাদের অদৃষ্টের দোষ। ষ্টেশনের কাছে আমাদের এক বন্ধু আছেন, সেখানে গিয়েই স্নানাহার করব এখন। ওরে—বেয়ারাগুলো কোথায় গেল?"

অতিথিগণকে থাকিবার জন্য পীড়াপীড়ি করেন, গোপীকান্তেরও মনের অবস্থা এরূপ ছিল না। তাঁহার কেবল মনে হইতেছিল, একবার মোহিতের নাগাল পাইলে, এস্পার কি ওস্পার যাহা হউক একটা করিবেন। ক্রোধে তাঁহার কণ্ঠরোধ হইয়া আসিতেছিল। নিশ্বাস ঘন ঘন পড়িতেছিল।

পাল্কী আসিলে, বাবু দুইটি বিদায়গ্রহণ করিলেন। প্রতিবেশী ব্যক্তিগণও এই ঘটনার গল্প করিবার দুঃসহ আবেগ হৃদয়ে বহন করিয়া মৃদুমন্দ পদক্ষেপে স্ব স্ব গৃহাভিমুখে প্রস্থান করিলেন।

গোপীকান্ত তখন ক্ষুধিত ব্যাঘ্রের ন্যায়, ভ্রাতার অনুসন্ধানে ধাবিত হইলেন।

## চতুর্থ পরিচ্ছেদ ॥ বাক্যবাণ

অন্তঃপুরের মধ্যে প্রবেশ করিয়া, মোহিত একেবারে দ্বিতলে আপনার শয়নকক্ষে গিয়া উপনীত হইল। তাহার পিসিমা, বধূঠাকুরাণী, কিরণ প্রভৃতি উৎসুক নয়নে তাহার প্রতি দৃষ্টিপাত করিলেন—বধূঠাকুরাণী একটু পরিহাসের উপক্রম করিয়াছিলেন; কিন্তু মোহিতের মুখ চক্ষুর ভাব দেখিয়া নিরস্ত হইলেন।

কিয়ৎক্ষণ পরেই গোপীকান্তবাবু প্রবেশ করিলেন। পিসিমাকে দেখিয়া বলিলেন, "মোহিত গেল কোথায়?"

"উপরে গেল। কি হল? পছন্দ হল ওদের?"

"সে অনেক কথা।"—বলিয়া গোপীবাবু দ্বিতলে আরোহণ করিলেন। এঘর

ওঘর খুঁজিয়া অবশেষে মোহিতের শয়নকক্ষে গিয়া দেখিলেন, খোলা জানালার ধারে দাঁড়াইয়া সে অন্যমনে আকাশের দিকে চাহিয়া আছে। জানালার নিম্নে বাগান—বাগানের মধ্যে তরুশাখার অন্তরালে একটি পুষ্করিণী।

গোপীকান্ত প্রবেশ করিয়াই দ্বার রুদ্ধ করিয়া দিলেন। ভ্রাতার কাছে আসিয়া বাতায়ন-পথে পুষ্করিণীর দিকে চাহিলেন। দেখিলেন, বাটীর পাচিকা জলে নামিয়া গাত্র মার্জ্জন করিতেছে। এই পাচিকা একটি অনাথা ব্রাহ্মণ কন্যা, নবযৌবনা বিধবা। গোপীকান্ত একবার পুষ্করিণীর প্রতি একবার ভ্রাতার প্রতি সন্দিগ্ধ ভাবে দৃষ্টিপাত করিলেন। তাহার পর রুক্ষস্বরে বলিলেন, "মোহিত, তোমার মৎলবখানা কি ?"

মোহিত ভ্রাতার প্রতি একবার মাত্র অবলোকন করিয়া নিরুত্তরে দণ্ডায়মান রহিল।

জ্যেষ্ঠ আবার জিজ্ঞাসা করিলেন, "তোমার মৎলবখানা কি বল দেখি ?"

স্থিরভাবে মোহিত উত্তর করিল, "আমি বিবাহ করব না, অনেক পূর্ব্বেই তা ত জানিয়েছিলাম।"

"তা যেন হল। কিন্তু বাড়ীতে অভ্যাগত ভদ্রলোককে কি সাহসে তুমি অপমান করলে ? ওতে আমাকেই অপমান করা হল তা তুমি জান ?"

মোহিত নিরুত্তর।

ক্রুদ্ধ গোপীকান্ত বলিলেন, "উত্তর দাও না কেন ?"

মোহিত বলিল, "আপনাকে অপমান করা আমার উদ্দেশ্য ছিল না।"

"উদ্দেশ্য ছিল না ?—তবে কি উদ্দেশ্য ছিল তোমার ? ওদের অপমান করা তাহলে তোমার উদ্দেশ্য ছিল ? বাড়ীতে যে ভদ্রলোকদের ডেকে আনা হয়েছে—উদ্ধত ভাবে তাদের অপমান করা তোমার উদ্দেশ্য ছিল ? এই তুমি লেখাপড়া শিখেছ ? এই তোমার জ্ঞান হয়েছে ? এই তোমার ভদ্রতার আদর্শ ? ধিক্—ধিক্ !"

মনের রাগ প্রাণপণে চাপিয়া রাখিয়া মোহিত শান্ত ভাবে বলিল, "ওঁরা কি আমাদের অপমান করেন নি ?"

মুখ খিঁচাইয়া গোপীবাবু বলিলেন, "ওঁরা আমাদের কি অপমান করলেন ? আমাদের মত অবস্থার লোকের ঘরে মেয়ে দেবার প্রস্তাব করেছিলেন, সেটা আমাদের সম্মান না অপমান ?"

দীর্ঘনিশ্বাস পরিত্যাগ করিয়া মোহিত বলিল, "কি করে আপনাকে বোঝাব বলুন।"

"আমাকে বোঝাবে কি করে? খুলে বললেই বোধ হয় আমি বুঝতে পারি। বাঙ্গালা ভাষা আমার মাতৃভাষা—যদি বাঙ্গালা করে বল, তবে হয়ত বুঝতেও পারি। তুমি কি মনে কর আমি এমনি মূর্খ, এমনি গ্রাম্য, এমনি নির্ব্বোধ যে একটা শাদা কথা বুঝতে পারিনে? তুমি না হয় কলেজে পড়ে অনেক পাস টাস করেছ—আমি সেকেন ক্লাস পর্য্যন্ত পড়েছিলাম মাত্র—কিন্তু এ ত সেক্সপিয়রও নয়, মিল্টনও নয়, বেদান্তও নয়, স্মৃতিশাস্ত্রও নয়, তবে কেন বুঝতে পারব না? একবার বুঝিয়ে বলেই না হয় দেখ না। তাতে কি তোমার মনের কোনও লাঘব আছে, না, তোমার বিদ্যা ক্ষয় হয়ে যাবে?"

ইতিমধ্যে পাচিকাটি গাত্রমার্জ্জন সমাধা করিয়া, একটি জলপূর্ণ ছোট পিতলের ঘড়া কক্ষে লইয়া, হেলিতে দুলিতে বাগানের ছায়ায় ছায়ায় ফিরিয়া আসিতেছিল। নিকটবর্ত্তী হইলে একবার বাতায়নের প্রতি ঊর্দ্ধদৃষ্টি নিক্ষেপ করিয়া, নিজ অনাবৃত মস্তকের উপর কাপড় টানিয়া দিল। এটুকু গোপীকান্তের চক্ষু এড়াইল না।

মোহিত বলিল, "আপনি বললেন, আমাদের মত অবস্থার লোকের ঘরে ওঁরা মেয়ে দিতে চেয়েছিলেন। দিতে চেয়েছিলেন কি? ওঁরা এসেছিলেন আমাকে দেখতে, পছন্দ করতে। আমি যেন বাজারের একটা পণ্যদ্রব্য কিম্বা একটা ঘোড়া, মেলায় বিক্রী হতে এসেছি। দেখে যদি পছন্দ হয় তবে দামের জন্যে আটকাবে না। এটা কি অপমান নয়?"

গোপীকান্ত একটু নরম হইয়া বলিলেন, "ঐ তোমাদের এক কথা!—কেন, এতে অপমানটা কিসের? বিবাহ স্থির হবার পুর্ব্বে পাত্রপক্ষ মেয়ে দেখে, কন্যাপক্ষ ছেলে দেখে—এ ত চিরদিনের প্রথা চলে আসছে। পছন্দ হয় না হয় এই জন্যেই ত দেখা। যদি উভয় পক্ষের পছন্দ হয়, তখন কথাবার্ত্তা পাকাপাকি স্থির হয়। এতে অপমানটা কি?"

মোহিত নীরবে দণ্ডায়মান রহিল। জানালার বাহিরে প্রকাণ্ড আমগাছ। তাহাতে বসিয়া অনেকগুলি শালিক পাখী কিচির মিচির করিতেছে। একটা বানর লম্ফ দিয়া সেই গাছের ডাল ধরিয়া দুলিতে আরম্ভ করিল। পাখীগুলি

উড়িয়া পলাইয়া গেল। একটু নীরব থাকিয়া দাদা বলিলেন, "তুমি বিবাহ করবে না এই কি তোমার প্রতিজ্ঞা ?"

"আজ্ঞে হ্যাঁ।"

"কেন করবে না শুনতে পাই ?"

"ইচ্ছা নাই।"

"এ যে তোমার আজগুবি ইচ্ছা।"—বলিয়া গোপীকান্তবাবু পালঙ্কের প্রান্তে উপবেশন করিলেন। বলিতে লাগিলেন—"এ যে তোমার সৃষ্টিছাড়া ইচ্ছা। সংসারী লোক—যে সংসার আশ্রমে থাকবে—তার পক্ষে বিবাহ করাই ধর্ম্ম। বিবাহ হচ্ছে হিন্দুর পক্ষে একটা সংস্কার—তা কি জান না? এদিকে ত নিজেকে খুব ধার্ম্মিক বলে পরিচয় দাও।"

বেচারী মোহিত আজ কাহার মুখ দেখিয়া উঠিয়াছে ঠিকানা নাই। প্রাতঃকাল অবধি ক্রমাগত খিটিমিটি—ক্রমাগত অপ্রীতিকর মন্তব্য। ধৈর্য্য রক্ষা করিয়া চলা তাহার পক্ষে কঠিন হইয়া উঠিতে লাগিল। তথাপি যথাসম্ভব আত্মসম্বরণ করিয়া বলিল, "সংসারী লোকের পক্ষে বিবাহ করা অবশ্য কর্ত্তব্য, সে ধারণা আমার নেই।"

একটু বিদ্রূপের স্বরে গোপীকান্ত বলিলেন, "আচ্ছা, যেন বিবাহ নাই করলে। কিন্তু নিজে ঠিক থাকতে পারবে ?"

মোহিতলাল কোনও উত্তর করিল না। এ প্রশ্নই তাহার অপমানজনক বলিয়া মনে হইল।

তাহাকে নিরুত্তর দেখিয়া গোপীকান্ত বলিতে লাগিলেন—"তুমি না হয় খুব লেখাপড়া শিখেছ, আমরা মুখ্য সুখ্যু মানুষ। কিন্তু তোমার চেয়ে আমার বয়স অনেক বেশী, পৃথিবীকে তোমার চেয়ে আমি অনেক বেশী চিনেছি। সংসার সম্বন্ধে তোমার চেয়ে অনেক বেশী জ্ঞানলাভ করেছি, এ কথা জোর করে বলতে পারি। তোমার মত বয়সের সংসারী লোকের পক্ষে বিবাহ করা অত্যাবশ্যক। তুমি যদি সংসার ত্যাগ করে সন্ন্যাসী হয়ে যেতে, গৃহাশ্রমে না থাকতে, তবে সে অন্য কথা ছিল। কিন্তু গৃহাশ্রমে থেকে তার নিয়ম প্রতিপালন করবে না, এর কুফল অবশ্যম্ভাবী। আমার মতে, তুমি যদি বিবাহ কর, তাতে তোমার ধর্ম্মচর্চ্চার ক্ষতি হবে না। যদি অবিবাহিত থাক, তাতেই হানি হবার বিশেষ সম্ভাবনা। বিবাহ করেও অনেকে নির্ম্মল থাকতে পারে না। তুমি বিবাহ না

করেও নির্ম্মল থাকবে যদি বল, সেটা শুধু তোমার ভণ্ডামি। স্নানের ঘাটে স্ত্রীলোকের প্রতি পাপ দৃষ্টি করার চেয়ে বিবাহ করা ভাল।"

শেষ কথাগুলিতে মোহিতলালের কোপাগ্নি দাউ দাউ করিয়া জ্বলিয়া উঠিল। বাক্যসংযম হারাইয়া হঠাৎ সে বলিয়া ফেলিল—"সবাইকে নিজের মত মনে করবেন না।"

এই কথায় গোপীবাবু পালঙ্ক হইতে ভূমে অবতরণ করিয়া রোষে গর্জ্জিয়া কহিলেন, "কি! যত বড় মুখ তত বড় কথা?"

মোহিত ধীর ভাবে বলিল, "মিছে আমায় চোখ রাঙাচ্ছেন। আমি সব জানি।"

গোপীবাবু পূর্ব্ববৎ কহিলেন, "কি জান?"

"যা জানি, তা বলে আর নিজের মুখকে কলঙ্কিত করব না। কিন্তু আপনি সাবধান হবেন। আপনি যদি স্বেচ্ছায় মন্দ সংসর্গ পরিত্যাগ না করেন, তবে তার প্রতিকার আমায় নিজের হাতে নিতে হবে।"

গোপীবাবু একটু দ্বিধায় পড়িয়া গেলেন। মোহিত কি জানে এবং কতখানি জানে, কিছুই বুঝিতে পারিলেন না। সর্পভীত মনুষ্য অন্ধকারে যেমন সাবধানে পদক্ষেপ করে, সেইরূপ সাবধানতা অবলম্বন করিয়া নরম স্বরে বলিলেন, "বটে!—তুমি আমার অভিভাবক নাকি? গুরুজন?"

"না—গুরুজনও নই, অভিভাবকও নই। আমি আপনার ছোট ভাই। ছোট ভাইকে অধর্ম্ম পথ থেকে নিবৃত্ত করা সম্বন্ধে, বড় ভাইয়ের যেমন অধিকার, বড় ভাই সম্বন্ধে ছোট ভাইয়েরও ঠিক সেই রকম অধিকার।"

যেন গোপীবাবু কিছুমাত্র চিন্তিত হন নাই—শঙ্কিত হন নাই—এইরূপ ভাবটা অবলম্বন করিয়া বলিলেন, "বটে! এ যে নতুন শাস্ত্র শুনছি। তা, কি করতে চাও তুমি?"

মোহিত গম্ভীর ভাবে বলিল, "এখনও স্থির করিনি। আপনি যদি সহজে সৎপথে না আসেন, তবে আমাকে অপ্রীতিকর উপায় অবলম্বন করতে হবে।"

যুবকের মুখে চক্ষে দৃঢ় প্রতিজ্ঞার অগ্নিস্ফুলিঙ্গ। দেখিয়া গোপীকান্ত একটা অনির্দ্দিষ্ট উৎকণ্ঠায় বিবর্ণমুখ হইয়া গেলেন। পুনর্ব্বার সমীপবর্ত্তী পালঙ্কে উপবেশন করিয়া, বাম হস্তের দ্বারায় আপনার দুই চক্ষু আচ্ছাদিত করিয়া উৎপীড়িত ধার্ম্মিকের মত বলিতে লাগিলেন—"তা হবেই ত! না হবে কেন?

কলিকাল কিনা। একালে সবই উল্টো। পূর্ব্বে ছোট ভাই, বড় ভাইকে পিতার মত গুরুর মত ভক্তি করত। একালে ছোট ভাই বড়কে ধর্ম্মোপদেশ শোনায়, তাকে সংশোধন করবার চেষ্টা করে, নানা রকমে শাসায়। এ নইলে আর কলিকাল বলবে কেন? পূর্ব্বে ছিল গুরুনিন্দা মহাপাপ। গুরুনিন্দা করলে লোকের জিহ্বা খসে যেত। এখন আর গুরু লঘু কেউ নেই। সবাই স্ব স্ব প্রধান। তবে উঠি। এখন আর তোমার সময় নষ্ট করব না। পাপীর সংসর্গে থাকলে তোমার ক্ষতি হতে পারে।"—বলিয়া গোপীবাবু পালঙ্ক হইতে অবতরণ করিয়া দ্বারোদ্ঘাটন করিয়া বাহির হইলেন। দ্বারের বাম দিকেই নীচে নামিবার সিঁড়ি। দেখিলেন তাঁহার স্ত্রী সেই সিঁড়ি দিয়া দ্রুতভাবে অবতরণ করিতেছেন।

বাহিরে বৈঠকখানায় গিয়া দেখিলেন, একটি মধ্যবয়স্ক অপরিচিত ব্যক্তি, পরিধানে নূতন কাপড়, নূতন চাদর, নূতন জামা, নূতন জুতা, বগলে একটি নূতন ছাতি, এক হাতে একটি পুঁটুলি অন্য হাতে একটি থেলো হুঁকা লইয়া দাঁড়াইয়া আছে। লোকটির মাথায় টাক। গোঁফগুলা খোঁচা খোঁচা। বর্ণটি মসীনিন্দিত। গোপীবাবুকে দেখিয়াই সে ব্যক্তি ভূমিষ্ঠ হইয়া প্রণাম করিল।

গোপীবাবু বলিলেন, "কে তুমি?"

লোকটি উত্তর করিল, "আজ্ঞে, আমার নাম শ্রীগদাধরচন্দ্র পাল।"

"বাড়ী কোথায়?"

"আজ্ঞে, হুগলি জেলা।"

"কি মনে করে এসেছ?"

হাতদুটি যোড় করিয়া, কাতর প্রার্থনার স্বরে সে ব্যক্তি উত্তর করিল—"আজ্ঞে, হুজুরের দ্বারা প্রতিপালন হব বলে।"

"কি কায জান?"

"আজ্ঞে, জমিদারী সেরেস্তার সমস্ত কাযই জানি।"

গোপীবাবুর জমিদারীতে একজন কর্ম্মচারীর পদ শূন্য ছিল। একটু চিন্তা করিয়া বলিলেন, "আচ্ছা, এখন কাছারিবাড়ীতে থাক, স্নানাহার কর। সময় মত কথাবার্ত্তা হবে।"—বলিয়া, একজন ভৃত্যকে সঙ্গে দিয়া, আগন্তুক লোকটিকে কাছারিবাড়ীতে পাঠাইয়া দিলেন।

## পঞ্চম পরিচ্ছেদ ॥ গদাধর-চরিত

এখানে অল্পদিন পূর্ব্বের কয়েকটা ঘটনা বিবৃত করা আবশ্যক।

প্রাতঃকাল। আলিপুর জেলের ভিতর, ফটকের নিকট, জন পনেরো কয়েদী অপেক্ষা করিয়া দাঁড়াইয়া আছে। তাহারা পরস্পরের সঙ্গে হাস্য কৌতুক করিতেছে। তাহাদের মন বেশ প্রফুল্ল, কারণ আজ তাহাদের কারাবাসের অবসান। জেলরবাবু আসিলেই হয়।

সাতটা বাজিল। জেলরবাবু আসিয়া পৌঁছিলেন। দ্বাররক্ষী চলমান প্রহরী সহসা থমকিয়া দাঁড়াইল এবং স্কন্ধের বন্দুক নামাইয়া অবনত-ভাবে ধারণ করিয়া সামরিক-সঙ্কেতে তাঁহাকে অভিবাদন করিল। গেট-জমাদার সশব্দে চাবি খুলিয়া প্রবেশ-পথ মুক্ত করিয়া দিল।

জেলরবাবু ভিতরে প্রবেশ করিলেন। অধস্তন কর্ম্মচারিগণ কাগজপত্র হাতে করিয়া তাঁহার নিকটে আসিলেন। আজ যে সকল কয়েদীর কারামুক্তির দিন, তাহাদের নামের তালিকা হাতে লইয়া, উপস্থিত প্রত্যেক কয়েদীর কণ্ঠ-বিলম্বিত কাষ্ঠপদকের নম্বর তারিখ প্রভৃতি সাবধানে জেলরবাবু মিলাইয়া দেখিলেন। পরে, পার্শ্ববর্ত্তী একটি কক্ষে লইয়া গিয়া বৃদ্ধাঙ্গুলির ছাপ লইয়া, নিজ নিজ পরিচ্ছদ তাহাদিগকে প্রত্যর্পণ করিলেন। জেলে আসিবার সময় ইহারা এই সকল বস্ত্রাদি পরিধান করিয়া আসিয়াছিল। সকলে নিজ নিজ বাসস্থানের তৃতীয় শ্রেণীর রেলভাড়া এবং খোরাকী হিসাব করিয়া পাইল। তখন ফটক খুলিল—কারাগার হইতে তাহারা মুক্ত হইল।

ইহাদের মধ্যে একজন ছিল তাহার নাম গদাধর পাল।—লোকটির বয়স পঁয়তাল্লিশ বৎসর হইবে। পৌষমাসে ইহার জেল হইয়াছিল—তাই এ ভাদ্র-মাসের গ্রীষ্মেও ইহার গলায় পশমের গলাবন্ধ, গায়ে বনাতের কোট, তদুপরি একখানি সার্জ্জের চাদর।

বাহির হইয়া গদাধর ওরফে গদাই চারিদিকে দৃষ্টিপাত করিতে লাগিল—যদি তাহার কোনও আত্মীয় স্বজন তাহাকে লইতে আসিয়া থাকে। অনেকের আসিয়াছিল কিন্তু গদাই কাহাকেও দেখিতে পাইল না। তখন একটি দীর্ঘনিশ্বাস পরিত্যাগ করিয়া, ফটকের ঊর্দ্ধভাগে নির্ম্মিত জেলরবাবুর সরকারী বাসস্থানটির প্রতি চাহিয়া দেখিল। তখনকার দিনে, জেলের পদস্থ কর্ম্মচারিগণ দুই একজন করিয়া কয়েদী গৃহভৃত্যের কার্য্য করিবার জন্য পাইতেন। বৎসরখানেক হইতে

গদাই পাল, জেলরবাবুর বাসায় বাসন মাজিবার কার্য্যে নিযুক্ত ছিল। অন্যান্য কয়েদীকে পাথর ভাঙ্গা, বাগান খোঁড়া প্রভৃতি নানা পরিশ্রমসাধ্য কার্য্য করিতে হইত, কিন্তু গদাই পাল খানকতক বাসন মাজিয়াই খালাস। ইহা ছাড়া তাহার উপরি পাওনা ছিল—মাঝে মাঝে 'প্রসাদ' পাইত এবং চাকরের সঙ্গে ভাব করিয়া একটি হুঁকা আনাইয়া রাখিয়াছিল—কর্ম্মের অবসরে অত্যন্ত গোপনে এক একবার তামাক খাইয়া লইত। জেলের কয়েদীর পক্ষে এ সকল সুযোগ অতি দুর্লভ। সুতরাং একবার উপরে গিয়া মাঠাকুরাণী এবং অন্যান্য সকলের নিকট বিদায় গ্রহণ করিতে স্বভাবতঃই তাহার মনে আকাঙ্ক্ষা জন্মিল।

ধীর পদক্ষেপে, পশ্চাতের সিঁড়ি দিয়া গদাই উঠিয়া গেল। রান্নাঘরের নিকট গিয়া বলিল, "মাঠাকরুণ।"

"কি রে গদাই—আজ তোর খালাস হল ?" বলিতে বলিতে জেলরবাবুর গৃহিণী বাহির হইয়া আসিলেন।

"আজ্ঞে মাঠাকরুণ—আপনার আশীর্ব্বাদে।"

"তা বেশ। আজকেই বাড়ী যাচ্ছিস ?"

"আজ্ঞে হ্যাঁ।"

"তোদের দেশ কোথায় ?"

"আজ্ঞে হুগলি জেলায়।"

"বাড়ীতে কে কে আছে ?"

"আজ্ঞে—স্ত্রী ছিল, দুটি কন্যে সন্তান ছিল। এখন এ ছ বছরে কে আছে কে নেই ভগবানই জানেন।"

গৃহিণী বলিলেন, "আছে বইকি। সবই আছে। তুই বাড়ী গেলে তাদের কত আহ্লাদ হবে।"

ইতিমধ্যে জেলরবাবুর কয়েকটি ছেলেমেয়ে সেখানে আসিয়া দাঁড়াইল। আজ গদাই পালকে কারামুক্ত দেখিয়া সকলেই আনন্দিত।

গৃহিণী বলিলেন, "দেখিস—ছ বৎসর পরে খালাস পেলি, আর যেন কখনও চুরি ডাকাতি করিসনে।"

গদাধর বলিল, "আজ্ঞে মাঠাকরুণ, চুরি ডাকাতি ত করিনি—দাঙ্গা করেছিলাম।"—বলিয়া বুক ফুলাইয়া গদাধর অল্প অল্প হাসিতে লাগিল।

দুই চারি কথার পরে মাঠাকুরাণীকে প্রণাম করিয়া গদাই বিদায় চাহিল।

গৃহিণী বলিলেন, "এবেলা নাইবা গেলি। থাক্, ভাত খেয়ে ওবেলা তখন যাস।"

গদাই বলিল, "তা মাঠাকরুণ আপনাদেরই ত খাচ্ছি। কালীঘাটে গিয়ে, মা কালীকে দর্শন করে—সেইখানেই কিছু জলটল খেয়ে রেলে উঠব।" বলিয়া সে বিদায় গ্রহণ করিল।

গদাধরের বাড়ী হুগলি জেলায় গঙ্গাতীরবর্ত্তী বারুইপুর গ্রামে। সেখানকার জমিদার রমানাথ বসু মহাশয় ইহাকে একজন অতি প্রিয়পাত্র স্বরূপ জ্ঞান করিতেন। জমিদারী কার্য্যে গদাই পাল তাঁহার দক্ষিণ হস্তস্বরূপ ছিল। এমন দুষ্কার্য্য নাই যাহা মুনিবের আজ্ঞায় গদাধর সম্পন্ন করিতে না পারিত। দাঙ্গা করিতে, জাল করিতে, মিথ্যা মোকর্দ্দমা গঠন করিতে, অবাধ্য প্রজার যথাসর্ব্বস্ব লুণ্ঠন করিতে, তাহাদের ঘরে আগুন লাগাইয়া দিতে—গদাই পাল একেবারে সিদ্ধহস্ত। মামলা মোকর্দ্দমা উপস্থিত হইলে সমস্ত তদ্বিরের ভার তাহারই উপর ন্যস্ত হইত। আইনও তাহার কিছু কিছু জানা ছিল। দণ্ডবিধি আইন, কার্য্যবিধি আইন, প্রজাসত্ত্ববিষয়ক আইন, প্রভৃতির বাঙ্গালা বহি গদাধরের সর্ব্বদা পাঠ্য ছিল। ইহাই তাহার প্রথমবার জেলও নহে। একবার বে-আইনি জনতায় মিলিত হইয়া এক প্রজার যথাসর্ব্বস্ব লুটিয়া লইবার অপরাধে, তাহার দেড় বৎসর কারাদণ্ড হইয়াছিল। সে আজ দশ বারো বৎসরের কথা। এবার তাহার জেল হইবার কারণ, এক প্রতিবেশী জমিদারের সহিত সরহদ্দের বিবাদ উপলক্ষ্যে একটা ভয়ানক দাঙ্গা হইয়া গিয়াছিল, তাহাতে অপর পক্ষের দুইটি লোক খুন হইয়া যায়। প্রকাশ, অশ্বপৃষ্ঠে আরোহণ করিয়া, মুক্ত তরবারি হস্তে, গদাই পাল স্বয়ং সৈন্যচালনা করিয়াছিল। দায়রার বিচারে তাহার দশ বৎসর দ্বীপান্তরের আজ্ঞা হয়—আপীলে হাইকোর্টের দয়ালু জজগণ সে দণ্ড রহিত করিয়া, তৎপরিবর্ত্তে ছয় বৎসর সশ্রম কারাবাসের আজ্ঞা দিয়াছিলেন।

যথাসময়ে গদাধর দেশে ফিরিল। গ্রামে প্রবেশ করিয়া প্রথমেই শুনিল তাহার পূর্ব্বপ্রভু রমানাথ বসু ছয়মাস হইল তনুত্যাগ করিয়াছেন। তাঁহার পুত্র যতীন্দ্রনাথ এখন পিতার গদিতে উপবিষ্ট।

নিজ বাস্তভিটায় গিয়া গদাই দেখিল, বাড়ীঘর পড়িয়া গিয়াছে—কেবল মাত্র ভাঙ্গা ইঁটের স্তূপ। ইঁটের মধ্য হইতে বড় বড় শেওড়া গাছ ও নানা জাতীয় বন্য গুল্ম বাহির হইয়াছে। দুয়ার, জানালা, কড়ি, বরগা পাড়ার লোকে

টানিয়া লইয়া গিয়া জ্বালাইয়া ফেলিয়াছে। লোকের কাছে সংবাদ পাইল তাহার জেল হওয়ার বছরখানেক পরে, স্ত্রী খাইতে না পাইয়া কন্যা দুইটিকে লইয়া পিত্রালয়ে চলিয়া যায়। কিছু দিন পরে সেখানে স্ত্রীর মৃত্যু হয়। মামারা কোনও ক্রমে কন্যা দুইটিকে পাত্রস্থ করিয়া দিয়াছে—রমানাথবাবুও কিছু অর্থ সাহায্য করিয়াছিলেন।

এই সকল দেখিয়া শুনিয়া গদাই পাল মাথায় হাত দিয়া বসিয়া পড়িল। কোথায় যাইবে, কি খাইবে, কিছুরই স্থিরতা নাই। গ্রামে তাহার একজন দূর সম্পর্কীয় আত্মীয় ছিল—নাম রসিকমোহন—তাহারই গৃহে আশ্রয় গ্রহণ করিল।

দুই এক দিন পরে তাহার নিজের মনে হইল, লোকেও পরামর্শ দিল, পূর্ব্ব মনিবের পুত্রের নিকট গিয়া, আপনার অবস্থা সমস্ত জানাইলে, তিনি অবশ্যই একটা কিনারা করিবেন।

গদাই পাল কারাবাসের পূর্ব্বে প্রভুপুত্রকে অল্পই দেখিয়াছিল। তাঁহার নাম যতীন্দ্রনাথ। তখন অধিকাংশ সময় তিনি কলিকাতায় থাকিয়া কলেজে পড়িতেন। তাঁহার প্রকৃতি কিরূপ তাহা পর্য্যবেক্ষণ করিবার সুযোগ গদাধর কখনও পায় নাই। তবে সাধারণ ভাবে তাহার জানা ছিল যে, এ কালের শিক্ষিত যুবকগণ ঠাকুর দেবতা ও গুরু পুরোহিতের প্রতি তাদৃশ ভক্তিমান না হইলেও লোকের সহিত আচার ব্যবহারে ধর্ম্মভীরু। তাই তাহার একটু ভাবনা হইল যে এই নব্যতন্ত্রের জমিদারের নিকট গিয়া দরবার করিলে, কোনও ফল হইবে কিনা।

কিন্তু পেটের জ্বালা বড় জ্বালা। একদিন পথে যতীন্দ্রবাবুকে দেখিয়া গদাই ভক্তিভরে তাঁহাকে প্রণাম করিয়া, আত্মপরিচয় দিল।

যতীন্দ্রবাবু বলিলেন, "পরিচয় দিতে হবে না। আমি তোমায় চিনি। কবে বাড়ী এলে?"

"আজ্ঞে, এই তিন চার দিন এসেছি। হুজুরের কাছে একবার যাব যাব মনে করি কিন্তু সাহস করে যেতে পারিনে।"

"কোনও প্রয়োজন আছে?"

"হুজুরের কাছে একটা দরবার আছে।"

"তা বেশ ত—এস একদিন।"

"আজ্ঞে, একটু নিরিবিলি পেলে কথাবার্ত্তার সুবিধে হয়।"

"তাই হবে। বৈকালে তিনটে চারটের সময় যে কোনও দিন আসতে পার।"

পরদিন বেলা তিনটার সময়, দুর্গানাম ও অন্যান্য দেবদেবীর নাম ভক্তিভরে স্মরণপূর্ব্বক, গদাই পাল যাত্রা করিয়া বাহির হইল। যতীন্দ্রবাবু তখন একটি নিভৃত কক্ষে একটি ক্ষুদ্র টেবিলের সম্মুখে চেয়ারে বসিয়া, একখানি ইংরাজি গ্রন্থ ও এসিয়াটিক সোসাইটির জর্ণাল হইতে তর্জ্জমা করিয়া, 'প্রাচীন ভারতে বন্দুক ছিল কিনা'—এই সম্বন্ধে একটি গভীর গবেষণাপূর্ণ প্রত্নতত্ত্ববিষয়ক প্রবন্ধ রচনায় ব্যাপৃত ছিলেন। গদাই পালকে দেখিয়া খাতা বন্ধ করিয়া কলম উঠাইয়া রাখিলেন।

মেঝেতে ফরাস বিছানা পাতা ছিল, গদাই সেখানে উপবেশন করিয়া বলিল, "সেরেস্তার কাযকর্ম্ম সব নিজেই দেখছেন শুনছেন—এটা বড় ভাল। স্বর্গীয় কর্ত্তামশায়ও তাই করতেন। নইলে আর বিষয়ের এত উন্নতি করে যেতে পারেন ?—তা এখন কোন্ মহালের কাগজপত্র দেখা হচ্ছিল ?"

যতীন্দ্রবাবু ঈষৎ হাসিয়া বলিলেন, "না, এখন জমিদারীর কায দেখছিলাম না—একটা রচনায় ব্যস্ত ছিলাম।"

একটা হর্ষ ও বিস্ময়ের ভাব চোখে মুখে আনিয়া গদাই বলিল, "আহা বেশ বেশ! বর্দ্ধমানের দেওয়ানজিরও অদ্ভুত ক্ষমতা ছিল। এমন সকল শ্যামা-বিষয়ক গান রচনা করতেন যে লোক শুনে ভেউ ভেউ করে কাঁদত। তা হুজুর কি বিষয় রচনা করছিলেন ?"

খাতাখানি উল্টাইতে উল্টাইতে যতীন্দ্রবাবু বলিলেন, "এ কোন গান টান নয়। একটা প্রত্নতত্ত্বের প্রবন্ধ লিখছিলাম।"

"কি তত্ত্ব বললেন ?"

"প্রত্নতত্ত্ব।"

"আজ্ঞে, বুঝতে পারলাম না। নতুন কিছু উঠেছে বুঝি ?"

যতীনবাবু বলিলেন, "পুরোণো কালের অনুসন্ধান, তাকেই প্রত্নতত্ত্ব বলে। এই যেমন এটা লিখেছি—'প্রাচীন ভারতে বন্দুক ছিল কিনা'—এই প্রবন্ধে আমি প্রমাণ করছি—ছিল—এমন কি রাজা দশরথের সময়ও বন্দুক কামানের ব্যবহার জানা ছিল।"

গদাই বলিল, "আজ্ঞে বলেন কি !—আরে, না না। রাজা দশরথের সময়

বন্দুক কোথা?—বন্দুক ত এই ইংরেজরাই এনেছে বলে বোধ হয়। তাঁরা ধনুর্ব্বাণ ছুঁড়তেন এই ত পাঁচালীতে শুনেছি—যাত্রাতেও দেখেছি।"

মনে মনে একটু আমোদ পাইয়া যতীন্দ্রবাবু কহিলেন, "না, প্রাচীন ভারতে বন্দুক ছিল। রামায়ণে তার প্রমাণ রয়েছে। অযোধ্যানগরী বর্ণনা করতে গিয়ে বাল্মীকি লিখছেন—সর্ব্বযন্ত্রায়ুধবতী শতঘ্নীশতসঙ্কুলা। অর্থাৎ অন্যান্য অস্ত্রের সঙ্গে একশোটা শতঘ্নী ছিল। শতঘ্নীটা কামান ছাড়া আর কিছুই হতে পারে না—যা একবার ছুঁড়লে একশো মানুষ মরে যায়।"

দুইপাটি দন্ত যথাসাধ্য বিস্তার করিয়া গদাই বলিল, "বাবুমশায়—আপনি কিন্তু অবাক করে দিলেন। অ্যাঁ? এতদিন আমরা কেউ জানতাম না? তাই ত বলি—রাবণের মত বীর—রাক্ষস হেন সৈন্য—অমনি তীর ধনুক ছুঁড়ে মেরে ফেললে এও কখন হয়? কামান বন্দুক নিশ্চয়ই ছিল। এতদিন এ কথাটা কেউ জানত না। জানবে কোত্থেকে? দাশুরায়ের পাঁচালী আর কৃত্তিবাসী রামায়ণ পর্য্যন্ত ত দৌড় কিনা অধিকাংশ লোকের—হুজুরের মত সংস্কৃত রামায়ণ আর কজন পড়েছে? তা বেশ—তা বেশ! লেখাপড়ার চর্চ্চা রাখাটা খুবই ভাল। আজকাল ত বড় বড় লোকের তাই হয়েছে। যাঁরা রীতিমত লেখাপড়া শিখেছেন, তাঁদের কি এখন আর 'খসড়া খতেন জমাওয়াসিল বাকী'র খাতা নিয়ে মাথা ঘামাতে ভাল লাগে? খুব পাকা দক্ষ কর্ম্মচারী রেখে দিলেই কায চলে যায়। যত সব বড় বড় জমিদার, আজকাল সব কলকাতায়। কত রকম সভা করছেন, বক্তৃতা করছেন, কত জ্ঞানের কথা বলছেন। কেউ কেউ লাটসাহেবের মেম্বরের কৌঁসুলি পর্য্যন্ত হয়েছেন। লাটসাহেবের কাছে কৌঁসুলিরি মত বক্তৃতা করছেন—দেশের কত উপকার হচ্ছে। তা হুজুরের যে রকম বিদ্যেসাধ্যি, যদি কলকাতায় গিয়ে একটু চেষ্টা করেন—তবে আপনিও কৌঁসুলি হতে পারেন।"

সোণার চশমার ভিতর হইতে যতীন্দ্রবাবু সকৌতুকে গদাই পালের প্রতি দৃষ্টিপাত করিতে লাগিলেন। একটু নীরব থাকিয়া বলিলেন, "আমার সঙ্গে কি একটা কথা আছে বলেছিলে যে?"

মাথাটি হেঁট করিয়া, নখের দ্বারা শতরঞ্চের উপর আঁচড় কাটিতে কাটিতে গদাই পাল বলিতে লাগিল—"আজ্ঞে, কি আর বলব, আপনি ত সবই জানেন। আমি চিরকাল আপনাদের আশ্রিত, প্রতিপালিত। স্বর্গীয় কর্ত্তামশায় আমার

যৎপরোনাস্তি স্নেহ করতেন। নিজমুখে বললে গুমোর করা হয়—আপনি শুনেও থাকবেন—আমি ছিলাম তাঁর দক্ষিণ হস্ত। আমার সঙ্গে পরামর্শ না করে কোনও কাযই তিনি করতেন না। আর আমিই বা তাঁর জন্যে না করেছি কি? এই যে ছ বচ্ছর জেল খেটে এলাম, কার জন্যে? বাজিমাৎপুর জানেন ত?"

যতীন্দ্রবাবু বলিলেন, "বাজিমাৎপুর? সে কোথা?"

"বাজিমাৎপুর—আপনারই এলাকার মধ্যে। দুর্গানগর থেকে পোয়া দেড়েক হবে।"

"কই স্মরণ হচ্ছে না।"

"সেই বাজিমাৎপুর গ্রামখানা মহেশ চৌধুরী নীলামে খরিদ করে নিলে। ধরুন একটা কতকালকার পৈত্রিক সম্পত্তি, একজন এসে ফস্ করে নীলাম করে নিলে সে কি প্রাণে সহ্য হয়? বছরে পাঁচ ছ শো টাকা তসিল ঐ গ্রাম থেকে ছিল। আমরা কৌশলে করলাম কি—ঐ বাজিমাৎপুরের উত্তরে একটু দূরে খানকতক কুঁড়ে ঘরটর ছিল—কেওরা বাগ্দীরা বাস করত—আমরা বললাম যে ঐ হ'ল আসল বাজিমাৎপুর। নীলাম হয়েছে ঐটে। আর যেটা আসল বাজিমাৎপুর সেটাকে করে দিলাম দুর্গানগরেরই একটা অংশ। এই না করে মশাই, তোরো চৌদ্দ বৎসরের খাতাপত্র বিলকুল বদলে ফেললাম। তারপর দারোগাকে হাত করে, দিলাম ১৪৫ ধারার এক প্রছিডিং খাড়া করে।"

যতীনবাবু বলিলেন, "সে কি?"

জমিদারপুত্রের এই অজ্ঞতায় মনে মনে আশ্চর্য্য হইয়া গদাই বলিল, "সেটা কি জানেন? ফৌজদারী কার্য্যবিধির ১৪৫ ধারায় লিখছে—যদি কোন জমির দখল নিয়ে দুপক্ষের মধ্যে বিবাদ হয় এবং শান্তিভঙ্গের সম্ভাবনা থাকে, তবে পুলিস-রিপোর্ট দৃষ্টে ম্যাজেষ্টার দখলের প্রমাণ নিয়ে, এক পক্ষের দখল সাব্যস্ত করে অপর পক্ষকে বলবেন, তোমার যদি দাবী থাকে তবে আদালত করতে পার। দারোগা রিপোর্ট দিলে যে আমাদেরই দখল—প্রছিডিং হল—এরই মধ্যে ওরা এল খাজনা আদায় করতে—আমরা লাঠি সড়কী তরোয়াল নিয়ে মোজাহেম্ হলাম। মহা দাঙ্গা। হয়ে গেল মশায় তাদের দলের দুটো লোক খুন। আমরা লাস দুটো ছিনিয়ে নিয়ে, দুজন ঘোড়সওয়ার থানায় ছুটিয়ে দিলাম—শিখিয়ে দিলাম এই বলে এজাহার লেখাও গিয়ে যে তারা আমাদের

দুটো লোককে খুন করেছে। দুইজন ঘোড়সওয়ার কেন পাঠালাম তা বোধ হয় বুঝতে পেরেছেন ?”

যতীনবাবু বলিলেন, “কেন ?”

“আপনি ছেলেমানুষ, তাই এসব আপনার জানা নেই। জমিদারী রাখতে হলে, অনেক ফিচেলী বুদ্ধির দরকার। একটা যদি দাঙ্গা হয় তবে যে পক্ষের এজাহার থানায় প্রথম লেখান হবে—আদালতে সেই পক্ষের অনেকটা সুবিধে হয়। যেমন করে হোক প্রথমে থানায় পৌঁছন আবশ্যক। যদি একটা লোক মাত্র থানায় পাঠানো যায়—তবে পথে তার বিপদ আপদ হতে পারে, ব্যারাম হতে পারে—অপর পক্ষ থানায় পৌঁছে এজাহার লিখিয়ে ফেললেই মুস্কিল। তাই দুটো লোক পাঠানো। যা হোক্—থানায় আমাদের এজাহারই প্রথমে পৌঁছল, দারোগাকে অনেক টাকা খাইয়ে আমাদের মোকর্দ্দমা সত্য ওদের মোকর্দ্দমা মিথ্যা বলে খাতেমা রিপোর্ট দেয়ালাম—তাদের দলই চালান হল। কিন্তু ধর্ম্মস্য সূক্ষ্ম গতি কিনা—তাদের দল খালাস হয়ে গেল—পড়ল এসে পাল্টা মোকর্দ্দমা আমাদের উপর। আমাদের জেল হয়ে গেল। আঃ—এ ছটা বছর কি রকম কষ্ট পেয়েছি! কিন্তু আপনাদের নিমক খেয়েছিলাম—আপনাদের জন্যে জেলে যাব তার আর বিচিত্র কি ? প্রয়োজন হয় আবার জেলে যেতে প্রস্তুত আছি—তাতে গদাধর শর্ম্মা পিছপাও নন।”

বলিয়া গদাই পাল নীরব হইল। আশা করিয়াছিল তাহার বীরত্ব, বুদ্ধিকৌশল ও আত্মত্যাগের এই জ্বলন্ত বর্ণনায় যতীন্দ্রবাবু একেবারে অভিভূত হইয়া পড়িবেন। কিন্তু তাঁহার সেরূপ ভাব কিছুই দেখিতে না পাইয়া সে একটু নিরাশ হইল।

যতীন্দ্রবাবু অন্যমনে প্রবন্ধের পাতা উল্টাইতেছিলেন। এখানে ওখানে একটু আধটু সংশোধন করিতেছিলেন। তাঁহাকে নীরব দেখিয়া গদাই পাল বলিল—“জেল থেকে বেরিয়ে এসে দেখলাম—আমার বাড়ী ঘর সব পড়ে গিয়েছে। ‘বল্ মা তারা দাঁড়াই কোথা’ গোছ অবস্থা হয়েছে। এখন হুজুর যদি আমায় কর্ম্মে বাহাল করেন তবেই গরীব দুটো খেতে পায়।”

যতীন্দ্রবাবু বলিলেন, “দেখ, এখন দিন-কাল বড় শক্ত পড়েছে। জমিদারদের উপর গভর্ণমেণ্টের এখন ভারি কড়া নজর। দাঙ্গা হাঙ্গামা ফৌজদারীতে আর সুবিধে নেই। তাই আমি এলাকার সমস্ত লাঠিয়ালকে বরতরফ করেছি। আইন আদালতের সাহায্যে যতদূর হয় তারই উপর নির্ভর।”

গদাধর ছাড়িবার পাত্র নহে। বলিল—"তা, সে সম্বন্ধেও এ অধমের যোড়া পাবেন না। কর্ত্তার আমলে মামলা মোকর্দ্দমার সমস্ত তদ্বিরের ভার আমারই উপর ছিল।"

যতীন্দ্র বলিলেন, "মামলা মোকর্দ্দমা দেখাশুনার একজন ভাল লোক আমার চাই বটে। একজন ল-এজেণ্ট নিযুক্ত করব মনস্থ করেছি। তা তুমি মামলা মোকর্দ্দমা বেশ চালাতে পার ?"

এ কথা শুনিয়া গদাধরের বুক উৎসাহে ফুলিয়া উঠিল। মুখে তুবড়ী ছুটাইয়া বলিতে লাগিল—"আজ্ঞে সে কথা নিজ মুখে আর কি বলব ? কর্ত্তা আমাকে প্রায়ই বলতেন গদাধর, তুমি যদি ইংরিজি জানতে, উকীল হতে পারতে—তা হলে জ্যাকসেন সাহেবও তোমায় পেরে উঠত না।—আর কিছু হোক্ না হোক্ আমার মাথাটা বেজায় খেলে। একবারের কথা বলি—হুজুরের বিবাহের সময় সকল গোমস্তার নামে কর্ত্তার পরোয়ানা বেরুল, প্রত্যেক প্রজার কাছ থেকে বাৎসরিক খাজনার টাকায় এক আনা করে মাঙ্গন আদায় করে পাঠাবে। হাজিপুরে রমণ ঘোষ এক বর্দ্ধিষ্ণু গোয়ালা প্রজা ছিল—গোমস্তা গিয়েছিল তার কাছে মাঙ্গন আদায় করতে। তা বেটা বল্লে কি—'যাও মাঙ্গন দেব না—ও সব বে-আইনি। জমিদারের জমি রাখি, খাজনা দিই। মাঙ্গন চাইবার তিনি কে ?'—এই কথা শুনে, কর্ত্তা ত একেবারে রেগেই খুন। আমাকে ডেকে বল্লেন, 'গদাই, বেটাকে জব্দ করতে পার ? গয়লা বেটার যত বড় মুখ তত বড় কথা ?—আমাকে আইন দেখায় ? বেটার সর্ব্বস্ব লুট করে ঘরে আগুন লাগিয়ে দিতে পার ?'—আমি হাতযোড় করে বল্লাম—'ধর্ম্মাবতার, আপনার হুকুম হলে কি না পারি ? কিন্তু তার চেয়ে, এমন উপায় করছি যাতে বেটাকে আপনার এলাকা ছেড়ে চলে যেতে হয়। বিস্তর ভাল ভাল জমি অল্প খাজনায় করে আসছে। সেই সব জমিগুলো অন্য লোককে বিলি করলে অনেক বেশী খাজনা পাওয়া যাবে।' ভেবে চিন্তে, ষোলশো বাষট্টি টাকার এক তমস্থক তৈরি করলাম বেটার নামে।"

যতীন্দ্রবাবু বলিলেন, "জাল করলে ?"

"আজ্ঞে যা বলেন। জমিদারী রক্ষা করতে হলে ও সব না হলে চলে না।"

"তার পর ?"

"আজ্ঞে তার পর সেই তমস্থকের মামলা। তারিখের তিন চার দিন আগে

থাকতে, সব সাক্ষীদের কসে তালিম দিতে লাগলাম। ও তরফ থেকে যা জেরা টেরা হতে পারে—সব ঠিক করে শিখিয়ে দিলাম—কোন্‌খানে বসে তমস্সুক লেখা হয়েছিল—তখন বেলা কত—দোয়াত কে আনলে—কলম কটা—কাতিব কোন মুখো হয়ে বসেছিল—প্রথমে মুসবিদে করলে না একবারেই লিখে গেল—তার গায়ে কি রঙের জামা ছিল—সমস্ত একবার ঠিক্ ঠিক্। মোকর্দ্দমা উঠল। সবাইকে শেখান ছিল বলবি যে রমণ ঘোষ পেনকলম দিয়ে সই করলে। প্রথম সাক্ষী তাই বল্লে। দ্বিতীয় সাক্ষীটে জেরায় কি রকম হতবুদ্ধি হয়ে গেল, বলে বসলো ইষ্টিল পেন দিয়ে সই করেছিল। মনে করলাম এই রে! ধর্ম্মস্য সুক্ষ্ম গতি, গেল বুঝি মোকর্দ্দমা ফেঁসে। কিন্তু তখনি মাথায় এক বুদ্ধি এল। চট্ করে বাইরে গিয়ে, যেখানে বটগাছতলায় বাকী সাক্ষীরা বসে ছিল, তাদের শিখিয়ে দিলাম—যদি জিজ্ঞাসা করে ত বলবি, একটা ভোঁতা পেন কলমের মুখে একটা ইষ্টিল পেনের নিপ্ গুঁজে রমণ ঘোষ দস্তখৎ করেছিল। ওদের উকীলটেও ছিল গর্দ্দভ। দুই সাক্ষীতে এত বড় একটা অনৈক্য পেলি—ও কথাটা ঐখানেই ছেড়ে দে। তা নয় তৃতীয় সাক্ষীকেও ঐ প্রশ্ন জিজ্ঞাসা করলে। যাহা জিজ্ঞাসা করা, সে ঐ রকম বলে দিলে। উকীল ভায়ার মুখটি চুণ। মোকর্দ্দমা ডিগ্রী হয়ে গেল। টাকা দিতে পারলে না। তার বাড়ী ঘর জোৎ জমা সব নীলাম করে নিয়ে গলাটি টিপে ঘোষের-পোকে এলাকা থেকে বের করে দিলাম।"

যতীন্দ্রবাবু বলিলেন, "সইটাও তুমি জাল করেছিলে নাকি ?"

"আজ্ঞে হ্যাঁ। রমণ ঘোষের জবাবে, ওকালৎনামায় তার যা আসল সই ছিল, হাকিম মিলিয়ে দেখলে, ঠিক একেবারে মিলে গেল।"

যতীন্দ্রবাবু বিস্মিত হইয়া লোকটার প্রতি চাহিয়া রহিলেন। বলিলেন, "অন্যের সই ঠিক অনুকরণ করতে পার ?"

উৎসাহের সহিত গদাই বলিল, "আজ্ঞে হ্যাঁ—হুবহু। একটা সই করে দিন—নকল করে দিচ্ছি।"

যতীন্দ্রবাবু একটা কাগজ লইয়া নিজের দস্তখৎ করিয়া দিলেন। গদাই সেটি লইয়া, মিনিট পাঁচেকের মধ্যে অবিকল নকল করিয়া দিল।

দেখিয়া যতীন্দ্রবাবু স্তম্ভিত হইয়া গেলেন। গদাধর বুঝিল, বাবুর মন এবার ভিজিয়াছে।

কয়েক মুহূর্ত্ত পরে যতীন্দ্রবাবু বলিলেন, "আশ্চর্য্য ত! কি করে শিখলে?"

আত্মপ্রশংসায় সঙ্কুচিত হইয়া, সলজ্জ হাসির সহিত গদাধর বলিল, "আজ্ঞে ওটা আমার একটা ঈশ্বর দত্ত ক্ষমতা। শিখতে হয়নি।"

কিয়ৎক্ষণ নীরব থাকিয়া গদাই পাল জিজ্ঞাসা করিল, "তা হলে হুজুরের কি হুকুম হয়?"

যতীন্দ্রবাবু বলিলেন, "আচ্ছা, এক সপ্তাহ পরে এস, হুকুম দেব।"

"যে আজ্ঞে ধর্ম্মাবতার"—বলিয়া গদাধর উঠিল এবং বাবুকে প্রণাম করিয়া সহাস্যমুখে গৃহে গেল

সে চলিয়া গেলে যতীন্দ্রবাবু আপন দেওয়ানকে ডাকাইয়া পাঠাইলেন। দেওয়ান আসিলে জিজ্ঞাসা করিলেন, "হাজিপুরের রমণচন্দ্র ঘোষকে চিনতেন?"

"আজ্ঞে হ্যাঁ।"

"সে এখন কোথা?"

"তার জোৎ জমি সমস্ত আমরা এক ডিক্রীর বলে নীলামে খরিদ করে নিয়েছিলাম। তার পর সে আমাদের এলাকা ছেড়ে, খুলনা জেলায় তার মামার বাড়ীতে গিয়ে বাস করছে।"

"তার ঠিকানা জানেন?"

"আজ্ঞে হ্যাঁ।"

"আচ্ছা, তার সে মোকর্দ্দমার সব কাগজপত্র আমাকে এখনি পাঠিয়ে দিন।"

কাগজপত্র দেখিয়া, পরদিন প্রভাতে যতীন্দ্রবাবু দেওয়ানকে আজ্ঞা দিলেন—"একজন বিশ্বস্ত কর্ম্মচারী পাঠিয়ে, রমণ ঘোষকে এখানে দুয় দিনের মধ্যে আনিয়ে দিন। আর দেখবেন, কথাটা যেন খুব গোপন থাকে।"

## ষষ্ঠ পরিচ্ছেদ ॥ সর্পে রজ্জুভ্রম

গদাই পাল ধীরপদে বাড়ী আসিল। গৃহস্বামী রসিকমোহন জিজ্ঞাসা করিল, "কিহে—কি রকম বুঝলে?"

গদাই বলিল, "আরে ছি ছি! লেখাপড়া শিখেও মানুষ এমন জন্তু হয়?"

"কি রকম?"

"ঐ তোমার যতীনবাবু, অনেক পাস ত করেছে বলছ—কিন্তু জমিদারী কার্য্য সম্বন্ধে একটি আস্ত গোরু। সরকারী যত লাঠিয়াল ছিল বর্‌তরফ্ করে ফেলেছে। বল্লে কি, আইন আদালতে যতদূর যা হয় সেই ভাল, দাঙ্গাহাঙ্গামা করে প্রজাশাসন করা ঠিক নয়।"

রসিক বলিল, "প্রজার মঙ্গলের জন্যেই ওরকম করেছে।"

গদাই হা হা করিয়া হাস্য করিয়া উঠিল। বলিল—"ওহে প্রজার মঙ্গলের জন্যে নয়—প্রজার মঙ্গলের জন্যে নয়—উকীল মোক্তারের এতে খুব মঙ্গল হবে বটে। এই ধর, এক প্রজার কাছে খাজনা বাকী আছে, দুষ্টুমি করে দিচ্ছে না। বুড়ো কর্ত্তার আমলে, পাইক পাঠিয়ে তাকে পিঠমোড়া করে বেঁধে এনে জুতিয়ে খাজনা আদায় করে নেওয়া হত। দুই এক পয়সার চুণেহলুদ খরচ করেই প্রজার পিঠের ব্যথা সেরে যেত—জমিদারের ত সিকি পয়সাও খরচ নেই। আর সুশিক্ষিত পুত্রের আমলে কি হবে? ধর, একটা প্রজার কাছে তিন বছরের তিরিশটে টাকা খাজনা বাকী আছে, তার জন্যে মহকুমায় গিয়ে মুন্সেফীতে নালিশ করতে হবে। প্রথমেই লাগল উকীলের বায়না দু'টাকা, আট আনা তার মুহুরীর তহুরী, ওকালৎনামা সওয়া আট আনা, কোর্ট ফীস দু'টাকা ন'আনা, পেস্কার মশাইয়ের এক টাকা, তার পর সাক্ষীদের তলব-আনা আছে, পেয়াদা এলেন সমন তালিম করতে, তাকে দিতে হলো এক টাকা—অন্ততঃ পক্ষে আট গণ্ডা পয়সা। তারপর তারিখের দিন প্রজা তার হাল গোরু ফেলে রেখে মহকুমায় ছুটলেন—মোক্তার হয় ত বলে দিলে, দে জবাব যে আমি বরাবর খাজনা কড়ায় গণ্ডায় বুঝিয়ে দিয়ে এসেছি—জমিদারের গোমস্তা দুষ্টুমি করে দাখিলা দিত না। গড়াল শ্রাদ্ধ। যখন প্রজা হেরে গেলেন, মায় ড্যামেজ, অপর পক্ষের খরচা, ডিক্রী হল ত্রিশ টাকার জায়গায় ৫২৸১৫—নিজের খরচ শুদ্ধ ধরলে টাকা ষাট পঁয়ষট্টির ধাক্কা। প্রজা হাল গোরু বিক্রী করে ডিক্রীর টাকা শোধ করলেন—নয় ত জোৎ জমি নীলামে চড়ল। কোন্‌টা ভাল বাপু? দু-ঘা জুতো খাওয়া ভাল, না সর্ব্বস্বান্ত হওয়া ভাল?"

রসিক বলিল, "তুমি ত, দৃষ্টান্তটি বেশ নিজের মনের মত করে গুছিয়ে বললে। কিন্তু জমিদারেরা কি শুধু বাকী খাজনার জন্যেই প্রজার উপর অত্যাচার করে? কত লোকের জমি কেড়ে নিচ্চে—কত লোককে উদ্বাস্ত

করছে—ন্যায্য পাওনার উপর কত লোকের কাছ থেকে অত্যাচার করে বেশী টাকা আদায় করে নিচ্চে, সেগুলো কি প্রজার মঙ্গলের জন্যে?—যাক সে কথা। এখন তুমি বাবুর কাছে কিছু ভরসা টর্সা পেলে?"

"পেয়েছি—কিন্তু অনেক বক্তিমে করে—অনেক কৌশল খাটিয়ে।"

"কি রকমটা শুনি?"

গদাই পাল তখন শাখা পল্লবিত করিয়া যতীন্দ্রবাবুর সহিত তাহার কথা-বার্ত্তার কিয়দংশ বর্ণনা করিয়া বলিল, "মোকর্দ্দমা মামলায় আমার বুদ্ধি খেলে দেখেই বাবুর মনটা ভিজলো। উনি আইন আদালতের উপরই যখন সম্পূর্ণ নির্ভর করবেন, তখন শর্ম্মাকে নইলে চলবে না। সেটা তিনি বেশ বুঝতে পেরেছেন বোধ হল।"

রসিক বলিল, "তা বেশ। চিরকাল ঐ ঘরেই প্রতিপালন হয়েছ, এ বয়সে আর কোথায় যাবে? কিন্তু বুড়ো কর্ত্তার আমলে যেমন দু-হাতে লুট করতে, এর কাছে তেমন পারবে না। এ বড় ঝানু ছোকরা—বার টাকা মাইনে দিয়ে কলেজে পড়েছে—আইন কানুন সব জানে।"

গদাই বলিল, "আইন কানুন?—সে বিষয়ে নবডঙ্কা!"—বলিয়া গদাই মুষ্টি বদ্ধ করিয়া বৃদ্ধাঙ্গুলিটি ঘন ঘন আন্দোলিত করিতে লাগিল। পরে বলিল, "হুঁশিয়ার কেমন! বাজিমাৎপুরের দখল নিয়ে দাঙ্গার গল্প যখন করছিলাম, বাবু জিজ্ঞাসা করে বসলেন বাজিমাৎপুর কোথায়? এ দিকে বসে—কি তত্ত্ব একটা বললে ভাল—পেত্নীতত্ত্ব না কি—তাই রচনা হচ্চে, দশরথ রাজার কটা কামান ছিল তারই হিসেব লিখছেন। এদিকে নিজের জমিদারীতে কোথায় কি আছে তার হিসেব রাখেন না।"—বলিয়া গদাই পুনশ্চ উচ্ছ্রিত বৃদ্ধাঙ্গুলি সবলে কম্পিত করিতে লাগিল।

রসিক বলিল, "রাখবে—রাখবে। এই ত মোটে ছ'মাস জমিদারীর কায দেখছে কিনা। তাকে সহজে ঠকাতে পারবে না।"

"পারব না?—আচ্ছা বাজি রাখ। আমি বলছি, বুড়ো কর্ত্তার আমলে যা রোজগার করেছি, এর আমলে তার বেশী করব বই কম করব না। রোগ বুঝে ওষুধ কিনা! বাহাল হয়েই প্রথমে বলব—(এইখানে গদাই নিজে হাত যোড় করিল)—'হুজুর ধর্ম্মাবতার আপনার কাছে একটা নিবেদন আছে।' বাবু বলবেন—'কি?'—আমি বলব—'হুজুর—আপনার পিতাঠাকুরের আমলে,

আমার মাইনে বন্দোবস্ত ছিল মাসে পাঁচটি টাকা। কাচ্ছাবাচ্ছা নিয়ে ঘর করি, পাঁচ টাকায় কি করে পেট ভরবে? তাই অন্যায় উপার্জ্জনও করতে হত। প্রজাদের কাছ থেকে কেড়ে বিগড়ে খেতাম। সদরে কি মহকুমায় মোকর্দ্দমা করতে গিয়ে উকীল মোক্তারদের যা ফি দিতাম, তাই থেকে কিছু কিছু বখরা নিতে হত। সে কি তারা ঘর থেকে দিত? জমিদারের কাছ থেকেই আদায় করে নিত। কি করি পেট ত মানে না, কিন্তু হুজুরের আমলে যে রকম বন্দোবস্ত দেখছি—কেউ যে অধর্ম্ম করে কিছু রোজগার করবেন, তার যোটি নেই। তাই প্রার্থনা যে আমার এমন একটা বেতন নির্দ্দিষ্ট করে দিন, যাতে ধর্ম্মপথে থেকে গরীবের পেট ভরে।'—এই কথা শুনলেই বাবুমশায় খুসী হয়ে একবারে সাফ জল হয়ে যাবেন। মাসে পঞ্চাশ টাকাও যদি না হয়, চল্লিশ টাকা মাইনে আমার নিশ্চয় হবে।"

রসিক বলিল, "বুড়ো কর্ত্তার আমলে তার চেয়ে ত বেশী রোজগার কর্ত্তে।"

"আহা আমি কি শুধু মাইনের উপরই নির্ভর করব? মাইনেটা ত হল আমার উপরি পাওনা। তার পর উকীলের ফি থেকে যে কমিশনটা পেতাম—সে সব ন্যায্য পাওনাগুলো আমার যাচ্ছে কোথায়? পূর্ব্বে উকীলের কাছ থেকে শতকরা পঁচিশ টাকা হিসাবে কমিশন পেয়ে এসেছি। এদানী শুনছি উকীলের সংখ্যা এত বেড়ে গেছে—উকীলদের মধ্যে বিরিফের জন্যে এমনি খেয়োখেয়ি পড়ে গেছে—যে এখন যদি ফি দিয়ে আধাআধি বখরাও চাই, তাও তারা সোণাহেন মুখ করে দেবে।"

সাতদিন পরে বাবু আসিতে বলিয়াছিলেন, এ সাতদিন গদাই পালের আর কাটেনা। সকলের কাছে বলিয়া বেড়াইতে লাগিল যে বাবু মহাশয় তাহাকে পঞ্চাশ টাকা বেতনে মোকর্দ্দমার তদ্বিরকারক নিযুক্ত করিয়াছেন। এখন পঞ্জিকায় কার্য্যারম্ভ করিবার মত দিন ভাল নাই বলিয়া বাবু মহাশয়ের হাতে পায়ে ধরিয়া কোনমতে এক সপ্তাহের অবকাশ লইয়াছে। সাতদিন পরে তাহাকে চাকরি আরম্ভ করিতেই হইবে। সে যাহার কাছে টাকা কর্জ্জ চাহিল, সেই ভয়ে ভয়ে তাহাকে কর্জ্জ দিল। এই প্রকারে পঞ্চাশ ষাট টাকা সে সংগ্রহ করিল। এ দিকে, তাহার ভবিষ্যৎ ক্ষমতা ও উন্নতির সম্ভাবনা জানিয়া রসিকমোহনের বাড়ীতেও তাহার জলখাবার ও দুগ্ধের বরাদ্দ বাড়িয়া গেল। ইতিমধ্যে একদিন সদরে গিয়া উকীলগণের সহিতও গদাই সাক্ষাৎ

করিল। নিজের অসামান্য পদবীলাভ বর্ণনা করিয়া বলিল যে, শীঘ্রই কয়েকটা বড় বড় টাইটেল ছুটের মোকর্দ্দমা দায়ের হইবে। প্রত্যেককেই জিজ্ঞাসা করিল, আর্জ্জির মুসাবিদা করাইবার জন্য আগামী রবিবারে আসিলে উকীল মহাশয়ের অবকাশ হইবে কি? উঠিবার সময় কোনও উকীলকে বলিল, যোড়া দুই কাপড় কিনিবার প্রয়োজন ছিল, কাহাকেও বলিল একযোড়া জুতা কিনিতে হইবে, কাহাকেও বলিল গোটা দুই জামা নিতান্ত আবশ্যক, কাহাকেও বলিল একটা ছাতা না কিনিলেই নয়—কিন্তু বাড়ী হইতে আসিবার সময় তাড়াতাড়িতে টাকা আনিতে ভুলিয়া গিয়াছে, গোটাকতক টাকা হাওলাৎ পাইলে রবিবারে আনিয়া দিত। এইরূপে প্রত্যেক উকীলের নিকট হইতে কিছু কিছু সংগ্রহ করিয়া জুতা, জামা, ধুতি, ছাতা প্রভৃতি কিনিয়া গ্রামে ফিরিয়া আসিল।

সপ্তাহ পূর্ণ হইল। চাকরি হইলে গ্রামস্থ সিদ্ধেশ্বরী মন্দিরে যোড়া পাঁঠা বলি দিবে মানত করিয়া গদাধর জমিদারবাবুর গৃহে উপনীত হইল।

পূর্ব্ববর্ণিত কক্ষে যতীন্দ্রবাবু চেয়ারে বসিয়া ছিলেন। গদাই প্রণাম করিয়া বিনীত ভাবে মেঝের উপর বিছানো ফরাসে উপবেশন করিল।

দুই একটা অন্য কথার পর, যতীন্দ্রবাবু একটি বাণ্ডিল খুলিয়া সেই তমস্সুকখানি বাহির করিয়া বলিতে লাগিল—"বাঃ তোমার বাহাদুরী আছে! সেরেস্তা থেকে পুরান চেকমুড়ি আনিয়ে, তার পিঠে রমণ ঘোষের অনেকগুলো দস্তখতের সঙ্গে মিলিয়ে দেখলাম, তমস্সুকের এ সই একেবারে অবিকল মিলে যাচ্চে।"

গাদাই আহ্লাদে গদগদ হইয়া বলিল, "আজ্ঞে, চেকমুড়ির পিঠে দস্তখত দেখেই ত' তমস্সুকের ও সই জাল করেছিলাম।"

যতীন্দ্রবাবু বলিলেন, "যে সময় জাল করেছিলে, সে সময়ের পাঁচ বছর আগে এ ষ্ট্যাম্প কাগজখানি বিক্রী হয়েছিল—ভেণ্ডারের সই তারিখ রয়েছে। এত পুরান কাগজ পেলে কোথা?"

"আজ্ঞে ফি বছর বাণ্ডিল বাণ্ডিল নানা মূল্যের ইষ্টাম্প কাগজ কিনে বাড়ীতে তুলে রেখে দিতাম। কোন্ সময়ে কত বছরের পুরান কাগজ দরকার হয় তা কি বলা যায়?"

"বটে!—আর কালি?—নূতন কালিতে লিখেছিলে ত? আদালতের সন্দেহ হল না?"

মৃদুহাস্য করিয়া গদাই বলিল, "আজ্ঞে, তার উপায় আছে। কাগজখানা,

দিনকতক আছাঁটা চাউলের মধ্যে গুঁজে রাখতে হয়। কুঁড়ো লেগে কালির রং কাগজের রং দুই-ই বদলে যায়।"

যতীন্দ্রবাবু একটু মৃদুহাস্য করিয়া অনুচ্চস্বরে ডাকিলেন—"রমণ!"

পার্শ্বের কক্ষ হইতে, ঝন্ করিয়া পর্দ্দা সরাইয়া দিয়া, রমণ ঘোষ প্রবেশ করিল।

যতীন্দ্রবাবু বলিলেন, "কেমন হে গদাধর—এই সেই রমণ ঘোষ নয়?"

গদাই পালের মুখ বিবর্ণ হইয়া গেল। তাহার চক্ষু কপালে উঠিল, নিশ্বাস ঘন ঘন পড়িতে লাগিল। সর্ব্বশরীর ঘামে ভিজিয়া উঠিল। তাহার মনে হইল, একটা অনির্দ্দিষ্ট বিপদ যেন তাহাকে গ্রাস করিতে আসিতেছে।

"কেমন, এই সেই রমণ ঘোষ—যার নাম জাল করে সর্ব্বস্ব নীলাম করিয়ে নিয়েছিলে?"

গদাই হতবুদ্ধি হইয়া কষ্টে বলিল, "আজ্ঞে হ্যাঁ?"

যতীনবাবু বলিলেন, "রমণ, আমাদের দ্বারা তোমার উপর যা অত্যাচার হয়েছে—তার জন্যে আমি বড় দুঃখিত। তুমি যদি ইচ্ছা কর, আবার এসে আমার জমিদারীতে বাস কর। আমি তোমায় খুব সুবিধা দরে জমি দেব—বাড়ী নিজে থেকে তৈরি করে দেব।"

রমণ একটু ইতস্ততঃ করিয়া বলিল, "আজ্ঞে, হুজুরের বড় দয়া, হুজুর গরীবের মা-বাপ। আমার বয়স যদি আরও দশ বছর কম হত, এখনি উঠে এসে এ রামরাজ্যে বাস করতাম। কিন্তু বুড়ো হয়েছি। সেখানে মামাদের কিছু বিষয় পেয়েছিলাম, তাই বাড়িয়ে গুছিয়ে, ছেলেপিলে নাতিপুতি গোরুবাছুর নিয়ে একরকম আছি। এ বয়সে উঠে আসা বড় কষ্টকর হবে।"—বলিয়া রমণ ঘোষ করপুটে দাঁড়াইয়া রহিল।

যতীনবাবু বলিলেন, "কোথায় এখন আছ?"

"আজ্ঞা, খুলনা জেলায় সাজিয়াড়া গ্রামে।"

"জমিদার কে?"

"কমলপুরের বাঁড়ুয্যে মশায়েরা। তাঁরা দুই ভাই—বড় গোপীকান্তবাবুই জমিদারী দেখেন।"

"তা বেশ। যদি তোমার সুবিধা হয় সেইখানেই থাক। আমাদের দ্বারা তোমার যা অনিষ্ট হয়েছে, তার কিঞ্চিৎ ক্ষতিপূরণ স্বরূপ আমি তোমায় ৫০০৲ দিচ্ছি। খাজাঞ্চীর নামে এই হুকুমনামা লিখে দিলাম, কাছারি থেকে টাকা নিয়ে যেও।"

আনন্দে রমণ ঘোষ যতীন্দ্রবাবুর পদধূলি লইল।

যতীন্দ্র তখন গদাই পালের প্রতি ফিরিয়া বলিলেন, "এ জীবনে তুমি অনেক দুষ্কর্ম্ম করেছ। এখনি তোমায় পুলিসের হাতে দিতাম। কিন্তু সম্প্রতি তুমি ছ বছরের জেল খেটে এসেছ, তাই আপাততঃ তোমায় মাফ করলাম। কিন্তু তোমার প্রতি এই হুকুম, চব্বিশ ঘণ্টার মধ্যে তুমি আমার এলাকা ছেড়ে চলে যাবে। যদি কখনও শুনতে পাই যে তুমি আমার এলাকার মাটি মাড়িয়েছ, তখনি রমণ ঘোষকে দিয়ে তোমার নামে জালের নালিস করিয়ে দেব। আমার কাছে তুমি যে স্বীকারোক্তি করেছ, আমি নিজে সে বিষয়ে সাক্ষী দেব।"—তাহার পর রমণের প্রতি ফিরিয়া বলিলেন—"কিহে—আমার চিঠি পেলে তুমি এসে নালিস দায়ের করবে ত?"

রমণ বলিল, "আজ্ঞে হ্যাঁ, যদি বেঁচে থাকি ত হুজুরের হুকুম পাওয়া মাত্র তামিল করব।"

"আচ্ছা বেশ, এখন তোমরা দুজনেই যেতে পার।"

গদাই পাল গৃহে ফিরিয়া আসিয়া বলিল, "বাবুদের যেমন কাণ্ড! এক হপ্তা আমায় বসিয়ে রাখলেন—আজ গেলাম—দুঘণ্টা ধরে অপেক্ষা করলাম—তবু বাবুর সাক্ষাৎ পাওয়া গেল না।"

আহারাদি করিয়া গদাই শয়ন করিল। কিন্তু নিদ্রা গেল না। রাত্রি গভীর হইলে, সকলে যখন নিদ্রিত হইয়াছে, আস্তে আস্তে উঠিয়া, নিজের অল্প যাহা জিনিষপত্র ছিল, পুঁটুলি বাঁধিয়া লইয়া পদব্রজে গ্রাম ত্যাগ করিয়া গেল। তাহার মনে ধারণা জন্মিয়াছিল, পৃথিবীতে তাহার সবচেয়ে বড় শত্রু রহিল রমণ ঘোষ। বাবু না বলিলেও, সে নিজে যেদিন ইচ্ছা জালের মোকর্দ্দমা দায়ের করিতে পারে। আর, বাবু যদি নালিস করেন, রমণ ঘোষই প্রধান সাক্ষী। রমণ যতক্ষণ আসিয়া না বলিবে এ তমসুকের দস্তখৎ আমার নহে—ততক্ষণ মোকর্দ্দমা প্রমাণ হইবে না। সুতরাং শত্রু দমন আবশ্যক—এবং সে অভিপ্রায় সিদ্ধ করিতে হইলে—রমণ ঘোষের যিনি জমিদার, কমলপুরের গোপীকান্তবাবু তাঁহার অধীনে চাকরি করাই প্রকৃষ্ট উপায়।

গদাই পাল যে কমলপুরে পৌঁছিয়া গোপীকান্তবাবুর সহিত সাক্ষাৎ করিয়াছে, সে সংবাদ পাঠক পূর্ব্বেই পাইয়াছেন।

## সপ্তম পরিচ্ছেদ ॥ সুলোচনা

গোপীকান্তবাবুর স্ত্রীর নাম সুলোচনা। তাঁহার বয়স ত্রিংশৎ বর্ষ। একটি পুত্র একটি কন্যা আছে। পুত্রটির নাম নন্দলাল—তাহার বয়স আট বৎসর। কন্যাটির নাম কিরণবালা, পাঠক তাহাকে দেখিয়াছেন।

সুলোচনার প্রকৃতিটি বেশ স্নিগ্ধ। রাগিতে তাঁহাকে প্রায়ই দেখা যায় না। মনে কোনও দুঃখ হইলে মনেই তাহা লুকাইয়া রাখেন—মুখে প্রকাশ পায় না। পরমাত্মীয় জন ব্যতীত অন্য কেহ তাঁহার অন্তরের গোপন বেদনার সন্ধান পায় না। আবার হর্ষেও তাহাই। কোনও হর্ষের কারণ উপস্থিত হইলে, আনন্দে আটখানা হইয়া গড়াইয়া পড়েন না।

সংসারে গোপীকান্তবাবুর পিসিমা রহিয়াছেন—তিনিই গৃহকর্ত্রী। সুলোচনা তাঁহাকে মান্য করিয়া চলিতেন, ভক্তিশ্রদ্ধা করিতেন, কোনও দিন এমন ভাব প্রকাশ করেন নাই যে তিনি নিজে জমিদার-গৃহিণী এবং পিসিমা আশ্রিতা।

সুলোচনা সেদিন সিঁড়ি দিয়া নামিয়া গিয়া, নিম্নে একটি কক্ষে প্রবেশ করিয়া মেঝের উপর একখানি মাদুর বিছাইয়া শয়ন করিলেন। একাকী শুইয়া শুইয়া আকাশ পাতাল কত কি চিন্তা করিতে লাগিলেন। দেবর যে কথা বলিলেন তাহার অর্থ কি? স্বামী দেবরকে বক্রভাবে যে অপবাদ দিয়াছিলেন, তাহারই বা অর্থ কি? দেবর স্পষ্ট ত কিছু বলিলেন না। 'আপনি যদি আপনার মন্দ সংসর্গ পরিত্যাগ না করেন'—কি সংসর্গ? কাহার সংসর্গ? কে মন্দ? কোনও দুশ্চরিত্র ব্যক্তি কি তাঁহার বন্ধু জুটিয়াছে? কোন্ বন্ধু?

সুলোচনা অনেক চিন্তা করিয়া দেখিলেন—কিছুই কিনারা পাইলেন না। বন্ধুর মধ্যে, গ্রামে ত এক রজনী ভট্টাচার্য্য, অপর শশিকমল। এই দুইজন বৈঠকখানায় আসিয়া প্রায়ই বাবুর সহিত পাশা খেলেন বটে। কিন্তু কখনও ত অন্যরূপ কিছু শুনা যায় নাই। আর এক বন্ধু আছেন, তিনি বকুলগঞ্জের জমিদার। গত বৎসর দোলের সময় আসিয়া তিনি বাগান-বাড়ীতে তিন চারি দিন ছিলেন বটে। সে তিন চারি দিন বাবুও বাড়ী আসেন নাই। গুজব শুনা গিয়াছিল, একদিন মদ খাইয়া সিঁড়ি দিয়া নামিতে নামিতে বকুলগঞ্জের বাবু পড়িয়া গিয়া মস্তকে আঘাত পাইয়াছিলেন—ডাক্তার আনাইতে হইয়াছিল। কিন্তু তাঁহার সহিত মিশিয়া বাবু কোনও রূপ অন্যায় কার্য্য করিয়াছিলেন, এমন ত শুনা যায় নাই। দোলের পর

আরও দুই তিন বার বকুলগঞ্জের বাবু বাগানবাড়ীতে আসিয়াছিলেন। কিন্তু তাঁহার আসাতে গোপীকান্তবাবু বিরক্ত বই খুসী হইতেন না। কলিকাতার বাবুরা নিজ নিজ বাগানবাড়ীতে গিয়া নানারূপ যথেচ্ছাচার করিয়া থাকেন, ইহা সুলোচনার জানা ছিল। কলিকাতার কোনও বড়লোকের সহিত তাঁহার এক সখীর বিবাহ হইয়াছে। সেই সখী সুলোচনার কাছে স্বামী সম্বন্ধে একবার অনেক কান্না কাঁদিয়াছিল। মাসের অধিকাংশ রাত্রিই সে অভাগিনী স্বামী-সন্দর্শন পায় না—বাবু বাগানবাড়ীতেই থাকেন। গোপীবাবু মধ্যে মধ্যে বাগানবাড়ীতে যান বটে—কিন্তু প্রায়ই ত সেখানে রাত্রিযাপন করেন না। জ্যৈষ্ঠ মাসে যখন গ্রীষ্মটা খুব বাড়িয়াছিল, প্রভাতে বাগানবাড়ীতে গিয়া নদীতে স্নান করিতেন, দিবাভাগে সেখানে বিশ্রাম করিতেন, অধিক রাত্রি হইবার পূর্ব্বে প্রায়ই গৃহে ফিরিয়া আসিতেন।

তবে দেবরের এ কথার অর্থ কি? স্বামী যখন তাঁহাকে শ্লেষোক্তি করিয়া একটা অপবাদ দিলেন, তখনই দেবর উত্তরস্বরূপ বলিলেন—'সবাইকে নিজের মত মনে করবেন না।'—সেই কথা হইতেই মন্দ-সংসর্গ কথার উৎপত্তি। তবে কি—তবে কি—সুলোচনা আর ভাবিতে পারিলেন না। তাঁহার মাথা ঝিম্ ঝিম্ করিতে লাগিল। তিনি চক্ষু মুদ্রিত করিয়া, বাহুর উপর মস্তক রক্ষা করিয়া, অনেকক্ষণ রহিলেন। তাঁহার মুদ্রিত নেত্রযুগল অল্পে অল্পে স্ফীত হইতে লাগিল। পল্লবের অবরোধ ভাঙ্গিয়া দুই এক বিন্দু অশ্রু বাহিরেও গড়াইয়া পড়িল।

তখন সুলোচনার মনে হইল, এ কি, আমি দিবা দ্বিপ্রহরে চক্ষুজল ফেলিতেছি কেন?—স্বামীর যে অকল্যাণ হইবে! সুলোচনা তাড়াতাড়ি উঠিয়া বসিলেন। অঞ্চল দিয়া চক্ষু মুছিয়া, মুক্ত বাতায়নপথে বাহিরে চাহিয়া রহিলেন। মধ্যাহ্নের রৌদ্র চম্ চম্ করিতেছে। মাঝে মাঝে করুণ সুরে চিল চীৎকার করিয়া উঠিতেছে। একটি নিমগাছ বাতাসে হেলিতেছে দুলিতেছে। নিমফুলের মৃদু মৃদু গন্ধ সুলোচনার মনকে একটু সবল করিল। বসিয়া, সুলোচনা ভাবিতে চেষ্টা করিলেন—যাহা সন্দেহ করিতেছেন, তাহা মিথ্যা, মিথ্যা। তাহা কখনও হইতেই পারে না। দেবর নিশ্চয়ই অন্য কোনও বিষয়ের উল্লেখ করিয়াছিলেন। আর যদি সেই বিষয়েরই উল্লেখ করিয়া থাকেন, তবে দেবর ভ্রান্ত। কোনও মিথ্যা রটনায় বিশ্বাস স্থাপন করিয়া ও কথা বলিয়াছেন।—সুলোচনা নিজের স্বামীকে ভাল মতেই জানেন—আজ বিশ বৎসর দেখিতেছেন। কই, কোনও

ছিল ত ঘুণাক্ষরেও কোন সন্দেহ উপস্থিত হয় নাই। আজ এ কি নূতন কথা ?—অসম্ভব !

হৃদয় কিন্তু এ কৃত্রিম প্রবোধ অধিকক্ষণ মানিল না। সুলোচনার মনে হইতে লাগিল, আচ্ছা যদি কথাটা অমূলকই হয়, তবে দেবর যখন স্বামীকে ও অপবাদ দিলেন, তখন কই স্বামী ত সে কথার প্রতিবাদ করিতে পারিলেন না! কই তিনি ত উদ্যতফণা সর্পের মত গর্জ্জিয়া উঠিলেন না। যাহা উত্তর করিলেন—যে ভাবে কথাগুলি বলিলেন—তাহাতে যেন মনে হয় তিনি আত্মদোষ প্রকাশ হওয়াতে লজ্জিত, ভীত, সঙ্কুচিত। তবে কি কথাটা সত্য ?

ভাবিতে ভাবিতে সুলোচনার চোখের পাতা আবার ভিজিয়া উঠিল। তিনি মনে মনে প্রার্থনা করিতে লাগিলেন, হে ভগবান, এ অপবাদ যদি সত্যই হয়, তবে তুমি আমার স্বামীকে দয়া কর—তাঁহাকে সুমতি দাও—তাঁহাকে ভাল কর। এ লজ্জার কথা যেন প্রকাশ না হয়। এ কলঙ্ক তাঁহার জীবন হইতে ধৌত করিয়া দাও। তাঁহাকে রক্ষা কর—রক্ষা কর।

এমন সময়, পায়ের চারিগাছি মল ঝুম্ ঝুম্ করিতে করিতে, কন্যা কিরণ সেই কক্ষে উপনীত হইল। জননীকে তদবস্থ দেখিয়া বলিয়া উঠিল—"মা, তোমার অসুখ করেছে ?"

সুলোচনা বলিলেন, "না মা, অসুখ করেনি "

"তবে তোমার মুখ এমন হয়ে গেল কেন ? চোখদুটি ছলছল করছে কেন ?"—বলিতে বলিতে কিরণ জননীর পদতলে উপবেশন করিল। সকরুণ শঙ্কিত নেত্রে তাঁহার পানে চাহিয়া রহিল।

সুলোচনা স্নেহভরে কন্যার স্কন্ধে হস্তার্পণ করিয়া বলিলেন, "আমার মনটা আজ তত ভাল নেই। তুমি এখনও স্নান করলে না ? অনেক বেলা হয়েছে যে !"

কিরণ মনে করিল, আজ প্রাতে কাকা যে কাণ্ডটি করিয়াছেন তাহারই জন্য বুঝি মার মন খারাপ হইয়াছে। বলিল—"আজ আর আমি স্নান করব না—শুধু গা ধুয়ে ফেলব। তুমি আর দেরী কোরো না মা, তুমি স্নান করে ফেল।" এই বলিয়া তাঁহার খোঁপার মধ্যে আঙুল দিয়া চুল খুলিয়া দিতে লাগিল।

ইতিমধ্যে পিসিমাও আসিয়া পৌঁছিলেন। বলিলেন—"বউমা—তুমি এখনও বসে রয়েছ ? বেলা যে দুপুর হল। এখনও স্নান করতে গেলে না ? আজ খেতে কত বেলা হবে তার ঠিক নেই, স্নান করে একটু জল মুখে দাও।"

পুত্র নন্দলাল এই সময় ছুটিয়া আসিয়া মাতৃ-অঙ্কে ঝাঁপাইয়া পড়িল। তাঁহার গলাটি ধরিয়া বলিল, "মা, কুকুরকে একখানি চন্দ্রপুলি দেবে? চন্দ্রপুলি খেতে সে বড় ভালবাসে।"

স্বজনস্নেহ সুলোচনার বিক্ষত হৃদয়ে সাময়িক সুস্থতা সঞ্চার করিল। তখন তিনি উঠিয়া প্রাত্যহিক স্নানাহার প্রভৃতি কোনও ক্রমে সম্পন্ন করিলেন।

গোপীকান্তবাবু আজ বহির্ব্বাটীতেই আহার করিয়া সেইখানেই বিশ্রাম করিতে লাগিলেন। সমস্ত দিন আর অন্তঃপুরে প্রবেশ করিলেন না।

সন্ধ্যার পর গোপীকান্তবাবু শয়নগৃহে আসিয়া বস্ত্র পরিবর্ত্তন করিলেন, এমন সময় সুলোচনা আসিয়া বলিলেন, "কোথাও বেরুবে নাকি?

গোপীকান্ত বলিলেন, "বাগানবাড়ীতে যাচ্চি।"

"আজ যে হঠাৎ, অসময়ে?"

"মনটা ভাল নেই—শরীরটেও ভাল নেই। এখন দুই এক দিন সেখান থেকে বিশ্রাম করব।"

সুলোচনা একটু নীরবে থাকিয়া বলিলেন, "তবে আমাকেও নিয়ে চল।"

গোপীকান্তবাবু আশ্চর্য্য হইয়া বলিলেন, "তুমি বাগানবাড়ীতে যাবে? এ আবার কি খেয়াল? তুমি সেখানে গিয়ে কি করবে?"

"তোমার কাছে থাকব। তোমার শরীর ভাল নেই বলছ—তোমার সেবা শুশ্রূষা করব।"

গোপীবাবুর মুখ একটু বিপন্নের মত দেখাইল। বলিলেন—"না—না—হিঁদুর ঘরের বউ বাগানবাড়ীতে যায় নাকি? তুমি কি মেমসাহেব হয়েছ?"

সুলোচনা বলিল, "কেন? বাগানবাড়ীতে অহিন্দুয়ানি কিছু আছে? স্বামীর সঙ্গে স্ত্রী যেখানে ইচ্ছে যাবে তাতে কি দোষ?"

গোপীকান্তবাবু অনুসন্ধিৎসু দৃষ্টিতে স্ত্রীর মুখের পানে চাহিয়া রহিলেন। ভাবিতে লাগিলেন ব্যাপার কি? একটু দৃঢ়ভাবে বলিলেন, না—"তুমি যেতে পাবে না।"

কিন্তু স্ত্রী কিছুতেই নিরস্ত হইতে চাহিলেন না। অবশেষে গোপীকান্তবাবু পুরুষোচিত ক্রোধের সহিত তর্জ্জন গর্জ্জন আরম্ভ করিলেন। বলিলেন—"আমার হুকুম, তুমি যেতে পাবে না।"—বলিয়া গোপীবাবু বাহির হইয়া গেলেন।

তিনি চলিয়া গেলে সুলোচনা অনেকক্ষণ সেই কক্ষে একাকী বসিয়া রহিলেন। পরে উঠিয়া, চক্ষু মুছিয়া ধীরে ধীরে মোহিতের কক্ষের নিকট উপস্থিত হইলেন। দেখিলেন, সে তখন সন্ধ্যা-আহ্নিক সারিয়া, আলোটি ঠিক করিয়া, পড়িতে বসিবার উপক্রম করিতেছে। সুলোচনা সেখানে গিয়া সঙ্কুচিত হইয়া বলিলেন—"ঠাকুরপো, বসব ?"

মোহিত বলিল, "বসবে বউদিদি ? এসনা—বস।"—বলিয়া নিজের মাদুরের অনতিদূরে বউদিদির জন্য একখানি আসন বিছাইয়া দিল।

বউদিদি বসিয়া জিজ্ঞাসা করিলেন, "ওবেলা তোমার দাদার সঙ্গে কি কথা হচ্ছিল ?"

"কখন ?"

"কলকাতার ওঁরা চলে গেলে পরে, উপরের ঘরে দোর বন্ধ করে ?"

মোহিত একবার ভ্রূকুঞ্চিত করিয়া অন্যদিকে চাহিল। তাহার পর বলিল, "আমি বিবাহ করব না বলে দাদা রাগ করছিলেন।"

"আর কি কথা হয়েছিল ?"

"ঐ সংক্রান্ত কথা।"

সুলোচনা একটু নীরব থাকিয়া বলিলেন, "ঠাকুরপো, একটা কথা জিজ্ঞাসা করব—উত্তর দেবে ?"—বলিতে বলিতে তাঁহার চক্ষু দুইটি ছল ছল করিতে লাগিল।

"কি কথা বউদিদি ?"

"তোমার দাদাকে তুমি—কি বলছিলে—যে তুমি সব জান, স্বেচ্ছায় যদি তিনি মন্দসংসর্গ না পরিত্যাগ করেন—"

এই কথা শুনিয়া মোহিত খাড়া হইয়া উঠিয়া বসিল। বলিল—"বউদিদি—এ সব কথা তোমায় কে বললে ?"

"কেউ বলেনি—আমি নিজে শুনেছি।"

"কি করে শুনলে ?"

"যখন কথা হচ্ছিল, তখন কপাটের বাইরে দাঁড়িয়ে ছিলাম। না—না—তুমি চক্ষু রক্তবর্ণ কোরো না—বক্তৃতা সুরু কোরো না। তুমি কি বলবে আমি জানি। তুমি বলবে যে ও রকম লুকিয়ে পরের কথা শোনা মহা অন্যায় ইত্যাদি। কিন্তু ভাই, আমি ত তোমার মত লেখাপড়া শিখিনি, তোমার মত ধর্ম্মচর্চ্চা

করিনি, তোমার মত মনের বল আমার নেই। তোমার দাদা যখন দুই চক্ষু কপালে তুলে গস্‌গস্‌ করতে করতে তোমার খোঁজে উপরে উঠে এলেন, তখনও আমি বাইরের খবর কিছুই শুনিনি; কলকাতা-ওয়ালাদের তুমি কি বলেছ না বলেছ কিছুই জানিনে। আমি ভাবলাম কাণ্ডখানা কি? তাই এসে দাঁড়িয়ে শুনতে লাগলাম। তা তোমরা যে বল লুকিয়ে কারু কথা শোনা পাপ—সে পাপের প্রতিফলও আমি পেয়েছি। ঐ কথা শুনে অবধি আমার মনে শান্তি নেই—আমার বুকে কুল-কাঠের আঙ্গরা জ্বলছে। কি হয়েছে তোমায় বলতেই হবে।"

মোহিত অন্যদিকে চাহিয়া নীরবে বসিয়া রহিল।

বউদিদি একটু অপেক্ষা করিযা বলিলেন, "চুপ করে রইলে কেন?"

মোহিত কঠিন স্বরে বলিল, "বউদিদি—আমি কিছুই বলব না।"

তখন সুলোচনা আবার আরম্ভ করিলেন, "তুমি যে ওঁকে বলছিলে বড় ভাই যদি মন্দ পথে যায় তবে তাঁকে নিবৃত্ত করবার অধিকার ছোট ভাইয়ের আছে। আচ্ছা, তা যদি হয় তবে স্ত্রীর কি অধিকার নেই যে স্বামীর যাতে শুভ হয় এমন কায সে করে? কি হয়েছে বল। জানতে পারলে আমি প্রাণপণে তার প্রতিকার চেষ্টা করি। আমার কাছে গোপন কোরো না। আমি শুধু হীন কৌতূহলের বশবর্ত্তী হয়ে এ কথা জিজ্ঞাসা করছি ভেব না।"—বলিতে বলিতে বউদিদির চক্ষু দিয়া টস্‌ টস্‌ করিয়া জল পড়িতে লাগিল।

বেচারী মোহিত বড় বিপদে পড়িল। যে যুক্তিতে বউদিদি জানিতে চাহিতেছেন, তাহার সারবত্তা স্বীকার্য্য।

অথচ স্ত্রীর সাক্ষাতে স্বামীর অধঃপতনের কথা প্রকাশ করিতে কিছুতেই তাহার প্রবৃত্তি হইল না। সুতরাং সে বলিল, "বউদিদি—এর মধ্যে আমাকে কেন জড়িত কর? তোমার যা বোঝাপড়া করবার আছে, তা তুমি দাদার সঙ্গে করলেই ভাল হয়। তিনি কোথায়?"

"তোমার দাদা এই কতক্ষণ হল বাগানবাড়ীতে গেছেন।"

মোহিত চমকিয়া বলিল, "বাগানবাড়ীতে!" তাহার মন ক্রোধে জ্বলিয়া উঠিল। আজ প্রাতে যে ঘটনা ঘটিয়া গিয়াছে, তাহা সত্ত্বেও দাদা আজ বাগানবাড়ীতে গেলেন! একটা দিনও দেরী সহিল না? মোহিতের ইচ্ছা করিতে লাগিল, বউদিদিকে সঙ্গে লইয়া বজ্রের মত বাগানবাড়ীতে গিয়া পড়িতে পারে—তবেই অপরাধীর উপযুক্ত শাস্তি হয়।

বউদিদি বলিলেন, "কেন ঠাকুরপো—অমন করে চমকে উঠলে কেন? সেখানে কি কোনও বিপদ আছে?"

"আমায় জিজ্ঞাসা কোরো না বউদিদি"—বলিয়া মোহিত উঠিয়া কক্ষ হইতে নিষ্ক্রান্ত হইয়া গেল।

সুলোচনা তখন আলোটি নির্ব্বাণ করিয়া, সেইখানে পড়িয়া, বাণবিদ্ধা হরিণীর মত লুটাইয়া লুটাইয়া কাঁদিতে লাগিলেন।

## অষ্টম পরিচ্ছেদ ॥ গদাই পালের ধর্ম্মজ্ঞান

গদাই পাল গোপীকান্তবাবুর অধীনে নাজিরী কর্ম্মে প্রবৃত্ত হইয়া অল্প দিনের মধ্যেই লক্ষ্য করিল যে বড়বাবুর মন কনিষ্ঠ ভ্রাতার প্রতি তাদৃশ প্রসন্ন নহে। কেহ তাঁহার সাক্ষাতে মোহিতের প্রশংসা করিলে তিনি ভ্রূকুঞ্চিত করিয়া থাকেন, নিন্দা করিলে খুসী হন। প্রতিদিন সে লক্ষ্য করিতে লাগিল, দুই ভ্রাতার বাক্যালাপ প্রায় বন্ধ। একজনকে দেখিলে অপরজন দূর হইতে সরিয়া যান। অনুসন্ধানে গদাই অবগত হইল, পূর্ব্বে দুই ভ্রাতার কোনওরূপ মনোমালিন্য ছিল না—বেশ সদ্ভাবই দেখা যাইত। মোহিতবাবু বিবাহ করিতে সম্মত হন নাই এবং কন্যাপক্ষীয় লোকদিগকে একরকম অপমান করিয়া তাড়াইয়া দিয়াছিলেন—এ গল্প গদাই যেদিন আসিয়াছিল, সেই দিনই শুনিয়াছিল। কিন্তু সেইমাত্র কারণে এতদিন ধরিয়া ভ্রাতায় ভ্রাতায় বিচ্ছেদ থাকিবে ইহা কিছুতেই তাহার বিশ্বাস হইল না। সে স্থির করিল, নিশ্চয়ই ইহার ভিতর কোনও গূঢ়তর কারণ আছে। আর ইহাও গদাই বুঝিতে পারিল না যে মোহিতলালের ন্যায় একজন নব্য যুবক—যাহার [illegible] কিছুমাত্র অভাব নাই—সে বিবাহ করিতে এতদূর অসম্মত কেন। তাহার অপবিত্র সঙ্কীর্ণ মনে নানারূপ সন্দেহ জন্মিতে লাগিল।

গদাই ভাবিল, এ রহস্য ভেদ করিতে না পারিলে তাহার অভিপ্রায় সিদ্ধ হইবে না। ভিতরের সংবাদ সমস্ত না জানিতে পারিলে সে গোপীকান্তবাবুর উপর আত্মপ্রভাব বিস্তার করিতে পারিবে না। তাহার উচ্চাভিলাষ ছিল যে কালক্রমে সে গোপীকান্তবাবুকে নিজের মুঠোর মধ্যে আনিবে—তাঁহার প্রধানতম প্রিয়পাত্র হইয়া স্বকার্য্য সাধন করিবে—নিজের কণ্টকোদ্ধার করিবে।

তাহাই যদি না হইল তবে কি শুধু সে মাসে পনেরো টাকা বেতন এবং দুই বেলায় দুই সের চাউলের সিধার জন্য এখানে আসিয়া পড়িয়া আছে? অতএব ভিতরকার কথাটুকু যেমন করিয়া হউক আদায় করা আবশ্যক। এখন, ভিতরকার কথা বাহির করিতে হইলে এবং সর্ব্বদা কি হইতেছে না হইতেছে তাহার পুঙ্খানুপুঙ্খরূপ সংবাদ রাখিতে হইলে, অন্তঃপুরবাসিনী কোনও ঝিকে হস্তগত করাই সর্ব্বাপেক্ষা উত্তম উপায়, ইহা গদাধর অবগত ছিল। সুতরাং কিছুদিন সেই চেষ্টাতেই সে রহিল।

কমলপুর গ্রামের মধ্যস্থলে গোপীকান্তবাবুদের বাসভবন। বহির্ব্বাটীর সম্মুখে, রাস্তার অপর পার্শ্বে একটি বৃহৎ পুষ্করিণী—তাহার চারিদিকে চারিটি শানে বাঁধা ঘাট আছে। পুষ্করিণীর অপর পারে একটি প্রকাণ্ড মন্দির। তাহাতে নন্দদুলালজীউ বিগ্রহ আছেন। মন্দিরের বাম পার্শ্বে কিয়দ্দূরে অনেকটা খোলা জায়গা। সেখানে প্রভাতে ও সন্ধ্যায় দৈনিক বাজার বসে। পুষ্করিণীর তীরে একখানি মৃত্তিকা-নির্ম্মিত ছোট বাড়ী, চারিদিক চেরা বাঁশের বেড়া দিয়া ঘেরা। বেড়ার গায়ে নানাজাতীয় বন্যলতা উঠিয়াছে—তাহার সঙ্গে একটি কেবল উচ্ছেগাছ, বেড়ার সেই অংশটা হলুদবর্ণ ফুলে আলো হইয়া রহিয়াছে। এই কুটীরখানিতে পূর্ব্বে একজন প্রজা বাস করিত—সে এখন পলাতক। অন্য কোথাও সুবিধা না হওয়াতে, বাবুকে বলিয়া কহিয়া গদাধর এই কুটীরখানি নিজের বাসের জন্য লইয়াছে। অন্তঃপুরের পরিচারিকাগণ পুষ্করিণীর তীরে তীরে গদাই পালের বাসার সম্মুখ দিয়া কখনও বাজারে যাইত, কখনও বা সন্ধ্যার পর নন্দদুলালজীউর মন্দিরে ঘৃতের প্রদীপ বা শীতলের দ্রব্য দিতে যাইত। গদাই পাল দরজার বাহিরে দাঁড়াইয়া, হুঁকা হাতে তামাক খাইতে খাইতে তাহাদের গতিবিধি লক্ষ্য করিত।

গোপন অনুসন্ধানে গদাই জানিতে পারিল, অন্তঃপুরে হরিদাসী নামে একটি ঝি আছে, বাটীতে সেই সর্ব্বাপেক্ষা পুরাতন ঝি এবং তাহার প্রতাপই সর্ব্বাপেক্ষা অধিক। হরিদাসী সদ্গোপকন্যা—গদাই পালেরই স্বজাতি। আরও জানিতে পারিল, সে বালবিধবা, ঘোষপাড়া গ্রামে তাহার বিবাহ হইয়াছিল। ঘোষপাড়া কমলপুর হইতে তিন চারি ক্রোশ মাত্র দূরে অবস্থিত। বিধবা হওয়ার অল্পদিন পরেই হরিদাসী বাবুদের বাড়ীতে নিযুক্ত হইয়াছে—তাহার পিত্রালয়ে কেহ নাই—শ্বশুরবাড়ীর লোকেও আর খোঁজ খবর লয় না। গদাই

নিজে অদৃশ্য থাকিয়া এই হরিদাসীকে দেখিল। তাহার মুখ দেখিয়া বেশ বুঝিতে পারিল, মানুষটি নিতান্তই সরল অর্থাৎ বোকা। হরিদাসীর চেহারাটি গোলগাল—অন্য দাসীরা ঠাট্টা করিয়া তাহাকে 'বাতাবী নেবু' বলিত। কপালের মাঝখানে একটি উল্কি আছে। বর্ণ উজ্জ্বল শ্যাম—বয়স চল্লিশের কাছাকাছি। দেখিয়া শুনিয়া গদাই স্থির করিল এই উত্তম শিকার জুটিয়াছে। ইহাকে একবার ধরিতে পারিলে, নিজের বাঁ হাতের কড়ে আঙ্গুলে সে অনায়াসে জড়াইয়া রাখিতে পারিবে। সুতরাং কি উপায়ে হরিদাসীর নাগাল পাওয়া যায়, সেই চিন্তাতেই গদাই নিযুক্ত রহিল।

চক্রান্তটি সম্পূর্ণভাবে মাথায় যখন খেলিতে লাগিল—গদাধর তখন প্রভুর নিকট একদিন ছুটি লইয়া, ঘোষপাড়া চলিয়া গেল। সেখানে আত্মপরিচয় গোপন করিয়া, হরিদাসীর শ্বশুরালয়ের সমস্ত সংবাদ—পরিবারস্থ সকলের নাম, তাহাদের জন্ম ও মৃত্যুর তারিখ এবং অন্যান্য যাবতীয় জ্ঞাতব্য বিষয় সংগ্রহ করিয়া লইল।

পরদিন বেলা দশটার সময় গদাধর পুষ্করিণীতে স্নান করিয়া উঠিয়া আসিতেছে—এমন সময় দেখিল অন্তঃপুরের একজন ঝি, তাহার কাঁকালে একটি ধামা, বাজার হইতে ফিরিতেছে। তাহাকে দেখিয়াই গদাধর বলিল—"হ্যাঁগা বাছা—তুমি কি বাবুদের বাড়ীর ঝি?"

এই অপ্রত্যাশিত প্রশ্নে স্ত্রীলোকটি থমকিয়া দাঁড়াইল। বলিল—"হ্যাঁ, কেন গা?"

"তুমি কি জাত বাছা?"

"আমরা কৈবর্ত্ত।"

"বলি হ্যাঁ গা—বাবুদের বাড়ীতে কোনও সদ্গোপের মেয়ে ঝি আছে কি?"

"আছে—দুজন আছে। কেন বল দেখি?"

"ঘোষপাড়া জান কি? সেই ঘোষপাড়ায় আমাদের আপনার লোক আছে। আমি শুনেছিলাম, তাদেরই বাড়ীর একটি বউ, এ বাড়ীতে ঝির কায করে। বেচারী খুব অল্প বয়সে বিধবা হয়েছিল—স্বামীঘর করতে পায়নি। এমন কেউ আছে?"

"আছে। হরিদাসীর বিয়ে হয়েছিল ঘোষপাড়ায়—জেতে সদ্গোপও বটে—অল্প বয়সে বিধবাও হয়েছিল। তারই কথা জিজ্ঞাসা করছ কি?"

"হ্যাঁ—তার নামটি হরিদাসীই বটে। দেশ থেকে যখন আমি এখানে আসি—তখন পথে দিন দুই ঘোষপাড়ায় ছিলাম। হরিদাসীর শ্বশুরের নাম ছিল নিতাই ঘোষ। আমার বাবা, সেই নিতাই ঘোষের কাছে কিছু টাকা ধারতেন। তা, এখন আমার বাবাও নেই, নিতাই ঘোষও মরেছে। ভাবলাম, পিতৃঋণ রাখতে নেই, ওটা শোধ করে ফেলাই উচিত। বিশেষ যখন হাতে কিছু টাকাও রয়েছে। কিন্তু হরিদাসীর খুড়তুতো দেওর, সে বললে ও টাকা আমরা আর নিয়ে কি করব, তুমি ত কমলপুরে যাচ্চই, সেখানে বাবুদের বাড়ী জ্যাঠামশায়ের পুত-বৌ ঝি-গিরি করে, সেই ধর্ম্মতঃ ওয়ারিশ, তাকেই বরঞ্চ দিয়ে দিও।—তোমাদের হরিদাসীকে বোলো একদিন কোন সময় এসে যেন টাকাগুলো নিয়ে যায়।"

স্ত্রীলোকটি বলিল, "বটে!—আচ্ছা, আমি বলব এখন গিয়ে হরিদাসীকে।"

দুইদিন গেল—চারিদিন গেল—কিন্তু হরিদাসীর দর্শন নাই। সপ্তাহ অতীত হইল, অথচ হরিদাসী টাকা লইতে আসে না!

এবার ৪ঠা কার্ত্তিক দুর্গাপূজা। পঞ্চমীর দিন সেরেস্তা বন্ধ হইল—আমলাগণ ছুটি পাইল। ষষ্ঠীর দিন বৈকালে পাঁচটার পর, শয়নঘরের বারান্দায় একখানি মাদুর বিছাইয়া বসিয়া, গদাধর তামাক খাইতেছিল, এমন সময়ে সদর দরজার নিকট হইতে বামাকণ্ঠে ধ্বনিত হইয়া উঠিল—"নাজির মশাই আছ?"

"কে গা?"—বলিয়া, গদাই একটি ছোট রকম হাঁক দিল। সঙ্গে সঙ্গে স্ত্রীলোকটি একখানি বস্ত্রাবৃত থালা হাতে করিয়া, আসিয়া দাঁড়াইল। গদাই দেখিল, হরিদাসী। মনে মনে বলিল টোপ গিলেছে। কিন্তু মুখে সে ভাব প্রকাশ না করিয়া অত্যন্ত নিরীহভাবে জিজ্ঞাসা করিল, "কে গা তুমি?"

"আমি বাবুর বাড়ীর ঝি।"

"বাবুর বাড়ীর ঝি তুমি? এস এস, বস। কি মনে করে ঝি?"

না বসিয়া হরিদাসী বলিল, "বেয়াই বাড়ী থেকে পুজোর তত্ত্ব এসেছিল, তাই মাঠাকরুণ বল্লেন, সকল আমলার বাড়ী বাড়ী কিছু সন্দেশ দিয়ে এস।"

"সন্দেশ এনেছ? তা বেশ বেশ। রাখ ঐখানে।"

ঝি থালা রাখিয়া দাঁড়াইয়া রহিল।

গদাই বলিল, "ভাল কথা, হ্যাঁ গা, তোমাদের সঙ্গে হরিদাসী বলে কেউ চাকরি করে? সদ্গোপের মেয়ে?"

হরিদাসী মনে করিল, হঠাৎ পরিচয়টা নাই বা দিলাম। ব্যাপারটা কি দেখাই যাক না। সুতরাং সে বলিল—"কেন গা?"

গদাই বলিল, "হরিদাসী যে আমাদের আপনার লোক। ঘোষপাড়ায় যাদের বাড়ী হরিদাসীর বিয়ে হয়েছিল, তারা আমাদের কুটুম্ব কিনা। আমার বাবাতে আর হরিদাসীর শ্বশুরে একেবারে হরিহর এক আত্মা ছিল।"

একটু দুষ্টামি করিয়া ঝি বলিল, "হরিদাসীকে কখনও দেখেছিলে?"

"দেখিনি আবার? তবে সে অনেক দিনের কথা। তখনও তার বিয়ে হয়নি—বছর দশ এগারোরটি দেখেছিলাম। আহা কিবে তার চেহারা ছিল—যেন পদ্মফুলটি! কিন্তু ছুঁড়ির কপাল মন্দ—অদৃষ্টে সুখ নেই। বিয়ের পর দু'বছর যেতে না যেতেই বিধবা হয়ে গেল। আমারও কপাল মন্দ। যার সঙ্গে যার ভবিতব্য, কে খণ্ডাবে বল! নইলে আজ কি হরিদাসী বিধবা হয়—না আমাকেই এ কষ্টটা ভোগ করতে হয়?"—বলিয়াই গদাই একটি দীর্ঘনিশ্বাস পরিত্যাগ করিল।

শেষ কথাগুলির অর্থ হরিদাসী কিছুই বুঝিতে পারিল না। জিজ্ঞাসা করিল, "ও কথা কেন বলছ গা?"

গদাই আর একটি দীর্ঘনিশ্বাস ফেলিয়া বলিল, "সে শুনে আর কি হবে? যা হয়ে গেছে তার ত আর চারা নেই!"

"কি হয়ে গেছে?"

"শুনে কি করবে বল? তুমি এখনি গিয়ে আবার হরিদাসীর কাছে গল্প করবে—তারও মন খারাপ হয়ে যাবে।"

হরিদাসীর কৌতূহল আরও বৰ্দ্ধিত হইয়া উঠিল। বলিল, "না—আমি হরিদাসীকে বলব না। কখ্‌খনো বলব না। তোমার দিব্যি, বলব না। বল, কি হয়েছিল।"—বলিয়া হরিদাসী সেইখানে উপবেশন করিল।

গদাই তখন বলিতে আরম্ভ করিল—"ঐ যে হরিদাসী, ওর সঙ্গে ত প্রথমে আমারই বিয়ে হবার কথা হয়। সমস্ত ঠিকঠাক—দিনস্থির পর্য্যন্ত হয়ে গিয়েছিল। কিন্তু মেয়েটি বড্ড সুন্দরী দেখে নিতাই ঘোষ আমার বাবাকে ধরে বসলে—বল্লে, 'ভাই, ও মেয়েটির সঙ্গে আমার ছেলে নবীনের বিয়ে দিই—অমন মেয়ে আর পাব না। এ আমাদের গাঁয়ে ঘরে, তুমি থাক সেই হুগলি জেলায়—অতদূরে কুটুম্বিতে করে তোমারও সুখ হবে না। তোমাদের ও সব জেলায় কত

ভাল ভাল মেয়ে পাবে এখন—তোমার ছেলের বিয়ে দিও, কিন্তু ও মেয়েটি হাতছাড়া হলে আমার ছেলের ভাগ্যে অমনটি আর জুটবে না।'—আমার বাবাও ছিলেন ভালমানুষ—চক্ষুলজ্জা এড়াতে পারলেন না। নবীনের সঙ্গে হরিদাসীর বিয়ে হয়ে গেল, আমি ফ্যাল ফ্যাল করে চেয়ে রইলাম। আমারও অন্য জায়গায় বিয়ে হল। দিনকতক পরে হরিদাসীও বিধবা হয়ে গেল—আমারও বউ মরে গেল। নইলে যদি তার সঙ্গে আমার বিয়ে হত তা হলে কি ওই বিধবা হয়, না আমারই এমন দশা হয়? কত সুখের হত বল দেখি? কিন্তু অদৃষ্ট!—অদৃষ্ট!"—বলিয়া গদাই স্বীয় ললাটে করাঘাত করিল।

শুনিয়া হরিদাসী চুপ করিয়া রহিল। গদাইকে দেখিয়া সুপুরুষ বলিয়া তাহার মনে হয় নাই। হইলে-হইতে-পারিত এই পতিটি হাতছাড়া হইয়াছে বলিয়া তাহার বিশেষ আপশোষ হইল না। কিন্তু সে যাহা হউক, গদাধর যে কথাগুলি বলিয়াছে, শুনিতে হরিদাসীর বেশ ভালই লাগিয়াছে। গদাই বলিয়াছে অল্প বয়সে পদ্মফুলটির মত তাহার চেহারা ছিল। ছিলই ত। এ কথা শুনিলে কোন্ রমণীর না কাণ জুড়াইয়া যায়? এমন একজন পৃথিবীতে আছে যে হরিদাসীকে পায় নাই বলিয়া হা হুতাশ করিতেছে। থাকুক না তাহার মাথায় টাক—হউক না তাহার গোঁফগুলা ঝাঁটার কাঠির মত—তবু শুনিতে বেশ লাগে।

হরিদাসী ভাবিতে লাগিল, এইবার পরিচয়টা দেওয়া উচিত কিনা। পরিচয় না দিলে, সে টাকার কথাটা কেমন করিয়া উঠিবে? কিন্তু গদাই এইমাত্র যে প্রসঙ্গ শেষ করিয়াছে, এখনি পরিচয়টা দিতে হরিদাসীর লজ্জাও করিতে লাগিল। তাই সে বলিল, "তোমার স্ত্রী কত দিন মরেছে?"

গদাই অনির্দ্দিষ্টভাবে বলিল, "বহুকাল।"

"ছেলেপিলে আছে?"

"পুড়িয়ে খেতেও নেই।"

"আর বিয়ে করনি?"

"না।"

"কেন?"

"এই বয়সে আবার বিয়ে? আমার বয়স ধর, পঁয়তাল্লিশের কাছাকাছি। এই বয়সে কি একটি কচি খুকীকে বিয়ে করে এনে বিপদে পড়ব? সে কথা যাক। তা তুমি একবার হরিদাসীকে আসতে বোলো। একটু কায আছে।"

মুচকি হাসিয়া হরিদাসী বলিল, "তার সঙ্গে তোমার কি কায ?"

"সে আমার কাছে কিছু টাকা পাবে।"

"কত টাকা ?"

"সে হরিদাসী এলেই বলব। সুদে আসলে কত হয়েছে একবার হিসেব করতে হবে।"

ঝি তখন একটু ইতস্তত: করিয়া বলিল, "আমারই নাম হরিদাসী।"

যেন কতই আশ্চর্য্য হইয়াছে এইরূপ ভাবটা করিয়া গদাই বলিল, "অ্যাঁ!—তুমিই হরিদাসী ? দেখি দেখি, তোমার মুখখানি দেখি।"—বলিয়া গদাই নিকটে সরিয়া আসিয়া তাহার মুখের পানে চাহিয়া রহিল। হরিদাসী একটু পশ্চাতে সরিয়া গেল। গদাই আবার বলিতে লাগিল—"সেই মুখ, সেই চোখ, সেই নাক। সেই বিয়ের সময় দেখেছিলাম, আর ত দেখিনি, কি করে চিনব বল ?—কপাল!—আমার কপাল!"

হরিদাসী মনে মনে বলিল, 'মিনষের ধাঁচা দেখ!' প্রকাশ্যে বলিল—"টাকাটা যদি দিতে হয়, হিসেবটা দেখ না।"

গদাই বলিল, "বেশ বেশ। বোসো একটু।"—বলিয়া ঘরের মধ্যে হইতে একখানি খাতা বাহির করিয়া আনিল। চশমা পরিয়া, উঠানে দাঁড়াইয়া, খাতাটা কিছুক্ষণ পরীক্ষা করিল। শেষে বলিল, "দেখ, তোমার শ্বশুর, আমার বাবাকে চারটি টাকা ধার দিয়েছিলেন। সে আজ বিশ বছরের কথা। যদি টাকায় মাসে সিকি পয়সা করে সুদ ধরা যায়—"

বাধা দিয়া হরিদাসী বলিল, "সিকি পয়সা কি গো ? আমরা দু'পয়সা সুদে টাকা ধার দিয়ে থাকি—তেমন তেমন হলে চার পয়সাও নিই।"

গদাই বলিল, "আ—হা! যখন তোমার শ্বশুর আমার বাবাকে টাকা ধার দিয়েছিলেন, তখন সুদের কথা ত কিছু হয়নি। আমি শুধু ধর্ম্ম ভেবেই টাকায সিকি পয়সা করে সুদ হিসেব করেছি বই ত নয়। আচ্ছা না হয় আধ পয়সা করেই ধরি। তা হলে হল মাসে তোমার দু'পয়সা, বছরে ছ'আনা। কুড়ি বছরে ছ'কুড়িং একশো কুড়ি আনা—ছ'টাকা বারো আনা—কেমন ? আসল চার টাকা—সুদে আসলে হল দশ টাকা বারো আনা—কেমন ? তা বারো গণ্ডা পয়সা কিন্তু আমায় রেয়াৎ দিতে হচ্ছে। সোজাসুজি দশটি টাকা পাবে—কি বল ?"

হরিদাসী বলিল, "আমি আর কি বলব ? তোমার ধর্ম্মে যা হয় তাই দিও।"

"বেশ বলেছ। তোমার উপযুক্ত কথাই বলেছ। আমার যদি ধর্ম্মজ্ঞানই না থাকবে, তবে নিজে আমি উপযাচক হয়ে তোমায় ডেকে এনে ঘরের টাকা দেব কেন বল? আমি না বললে তুমি ত এর বিন্দু বিসর্গও জানতে পারতে না। জানলেই বা কি করতে—আর যদি আমার বাপের দস্তখৎ করা তমস্সুকই তোমার হাতে থাকত তা হলেই বা কি করতে? ও টাকা কোন্ কালে তামাদি হয়ে গেছে—তামাদিস্য তামাদি তস্য তামাদি হয়ে গেছে। আমি কিন্তু বড় ধর্ম্মভীরু—চিরটা কাল। গলায় ছুরি দিলেও অধর্ম্ম কার্য্য আমার দ্বারা হবে না। একটু বোসো। দেখি বাক্স খুলে টাকাকড়ি কি আছে।"

ঘরের মধ্যে প্রবেশ করিয়া গদাই বাক্স খুলিল। বাহিরে আসিয়া বলিল— "তাই ত হরিদাসী—সব টাকা ত এখন হল না। ছটি টাকা আছে, তাই নিয়ে যাও। বাকি টাকা কারু কাছে হাওলাৎ বরাৎ করে, সংগ্রহ করে রাখব এখন, কাল আবার এই সময় এসে নিয়ে যেও।"

হরিদাসী টাকা ছয়টি পাইয়া, একে একে বৃদ্ধাঙ্গুলির টোকা দিয়া বাজাইয়া লইল। আঁচলের খুঁটে সেগুলি বাঁধিতে বাঁধিতে বলিল, "তবে কাল এলে নিশ্চয় পাব ত?"

"পাবে বইকি হরিদাসী। তোমার হক্কের ধন যাবে কোথা?"—বলিয়া গদাই থালাটি আজাড় করিয়া দিল। একটা সন্দেশ মুখে ফেলিয়া বলিল, "বা, বেশ সন্দেশ—খাসা সন্দেশ! দুটো খাবে হরিদাসী?"

হরিদাসী হাসিয়া অস্বীকার করিল। গদাই আরও দুইটা সন্দেশ মুখে ফেলিয়া দিয়া বলিল, "তোফা সন্দেশ—চমৎকার সন্দেশ! হরিদাসী— ঐখানে জলের কলসী থেকে একঘটি জল গড়িয়ে দাও না।"

'মিনষের ধাঁচা' সত্ত্বেও, নগদ ছয়টি টাকা পাইয়া হরিদাসীর মন গলিয়াছিল। কলসী হইতে একঘটি জল গড়াইয়া সে গদাধরের কাছে রাখিল। গদাধর একবার হরিদাসীর মুখের পানে চাহিয়া, একটি দীর্ঘনিশ্বাস ফেলিয়া ঘটিতে চুমুক দিল। ঘটি নামাইয়া, মাথাটি নাড়িয়া নাড়িয়া যেন নিজের মনেই বলিতে লাগিল, "পোড়া কপালে তবু এটুকু সুখ লেখা ছিল।"

ঝি তখন দরজার কাছাকাছি পৌঁছিয়াছিল; একবার পশ্চাৎ ফিরিয়া, মুচকি হাসিয়া, বাহির হইয়া গেল।

## নবম পরিচ্ছেদ ॥ গদাই বিধবা-বিবাহ করিবে

হরিদাসী চলিয়া যাওয়া মাত্র, গদাধরের মুখমণ্ডল হইতে ঘনান্ধকার অপসৃত হইয়া গেল এবং কৌতুকের প্রবল উচ্ছ্বাস তাহার স্থান অধিকার করিল। বাটা হইতে পান মুখে পুরিয়া, হুঁকাটি হাতে ধরিয়া দুলিয়া দুলিয়া সে খুব হাসিতে লাগিল। আপনার মনে মনে বলিতে লাগিল—'খুব আমড়াগেছে করে দিয়েছি মাগীকে। আজ রাত্তিরে আর ওর ঘুম হচ্চে না। শুয়ে শুয়ে খালি মনে করবে—আহা ওর সঙ্গেই যদি আমার বিয়ে হত—তাহলে আজ আমার কত সুখ!—আমার বয়েস হয়েছে বটে—কিন্তু তবু চেহারাখানায় এখনও জলুস আছে।'

গদাই ফুরুৎ ফুরুৎ করিয়া তামাক টানিতে লাগিল। কিয়ৎক্ষণ পরে আবার হুঁকা নামাইয়া চিন্তা করিল—'আজ নগদ ছ'টা টাকা জলে ফেলেছি। কোনও পুরুষে আমার বাবার সঙ্গে ওর শ্বশুরের দেখাশুনো নেই—সাফ বলে দিলাম আমার বাবা তোমার শ্বশুরের কাছ থেকে টাকা ধার নিয়েছিল। আবার বিশ বছরের সুদ কড়ায় গণ্ডায়—কেবল হিসেবে বারো গণ্ডা পয়সা মেরে নিয়েছি—মাগী ধরতে পারলে না। তাই ত! টাকাগুলো কি জলেই যাবে নাকি? ছ'টা গেল—আরও চারটে যাবে। তা, বঁড়শিও ত মানুষ জলে ফেলে। দেখি আমার ভাগ্যে কত বড় মাছটা ওঠে। কালকে কিন্তু বাকী চার টাকাই দিচ্চিনে। হেঁ হেঁ তেমন শর্ম্মা নন্। কতদিন ঘোরাব—একটি একটি করে পেটের কথা আদায় করব—একটি একটি করে টাকা দেব। কিন্তু টাকা যখন শেষ হয়ে যাবে, তার পরে? আরও একটা কিছু কৌশল করতে হবে।'

পরদিন সপ্তমী পূজার বাজনা বাজিয়া উঠিল। গদাই প্রাতঃকালে উঠিয়া স্নান করিল। প্রভুর আলয়ে ও অন্য কয়েক স্থানে প্রতিমা দর্শন করিয়া, সমস্ত পূর্ব্বাহ্ণ কাটাইল। বৈকালে হরিদাসীর জন্য অপেক্ষা করিয়া বসিয়া দুই তিন ছিলিম তামাক পোড়াইয়া ফেলিল, কিন্তু সে দর্শন দিল না। পরদিনও কাটিয়া গেল, কিন্তু হরিদাসী কই? নবমী পূজার দিন একাকী বসিয়া গদাই চিন্তা করিতেছিল, বেলা প্রায় এগারটা, সদর দরজা হইতে হরিদাসীর কণ্ঠস্বর শোনা গেল—"কই গো, সুদের সে টাকা কটা আজ দেবে?"

গদাধর বাহির হইয়া আসিয়া বলিল, "হরিদাসী? এস এস।"

হরিদাসী উঠানে আসিয়া দাঁড়াইল।

গদাই বলিল, "বোসো না—দাঁড়িয়ে রইলে কেন?"

"না এখনি যেতে হবে। বেশীক্ষণ বসবার অবকাশ নেই।"

"বেশীক্ষণ না বসতে পার, একটু ত বোসো। কিন্তু তোমার কি আক্কেল বল দেখি? রোজ তোমার জন্যে হা-পিত্যেশ করে বসে থাকি—তুমি আস না।"

হরিদাসী দেখিল, মিনষে আবার ধাঁচা আরম্ভ করিতেছে। বসিয়া, একটু হাসিয়া বলিল, "পাওনাদারের জন্যে দেনদার কে কবে হা পিত্যেশ করে বসে থাকে?"

মুখখানা হাঁড়িপানা করিয়া গদাধর বলিল, "তুমি হাসবে বইকি! তোমাদের বয়সে আমরাও সকল কথায় অমনি করে হাসতাম। তুমি আমায় আশা দিয়ে নৈরাশ করেছ। এ ক'দিন আমার যে কি কষ্টেই গেছে—তা আমিই জানি আর ধর্ম্মই জানেন।"

হরিদাসী হাসি লুকাইতে চেষ্টা করিয়া বলিল, "কি কষ্ট?"

"সে আর তোমায় কি হিসেব দেব? আমি তিনদিন আজ খাইনি জান?"

"তিনদিন খাওনি? কেন?"

"একটা স্বপ্ন দেখেছিলাম সেই জন্যে খাইনি।"

এবার হরিদাসীর কৌতূহল জাগিয়া উঠিল—স্বপ্ন দেখিয়াছিল সেই জন্য তিনদিন খায় নাই! নিশ্চয়ই ইহার মধ্যে কোনও অদ্ভুত রহস্য আছে। জিজ্ঞাসা করিল—"কি স্বপ্ন?"

মাথাটি নাড়িয়া নাড়িয়া গদাই বলিল, "সে তোমায় বলব না। তুমি আবার পাঁচজনের কাছে বলে বেড়াবে।"

হরিদাসী ভাবিল—তবে নিশ্চয়ই তাই। হয়ত কোনও দেবী স্বপ্ন দিয়াছেন, তিনদিন উপবাস করিয়া অমুক স্থান খুঁজিলে অমুক ঔষধ পাইবে—কিম্বা অমুক স্থান খুঁড়িলে টাকা পাইবে—কিম্বা ঐরূপ একটা কিছু। অতিমাত্র ব্যগ্রতা সহকারে বলিল—"কাউকে বলব না। জিভ কেটে ফেললেও না।"

গদাই গম্ভীর ভাবে বলিল, "মেয়েমানুষকে বিশ্বাস কি?"

হরিদাসী বলিল, "কেন গা? মেয়েমানুষ কি এমনি হাল্কা? এমনি অপদার্থ? মেয়েমানুষ আছে বলেই সংসার চলছে।"

গদাধর একটু ইতস্তত: করিবার ভাব দেখাইয়া বলিল, "কাউকে বলবে না, দিব্যি কর! আমার পা ছুঁয়ে দিব্যি কর।"

হরিদাসী একবার চকিতনেত্রে দরজার পানে চাহিয়া দেখিয়া, গদাই পালের পা ছুঁইয়া দিব্য করিল।

গদাই তখন বলিতে আরম্ভ করিল—তাহার স্বর অত্যন্ত মৃদু ও কোমলতা মাখা—"দেখ হরি, তুমি ত সেদিন সন্ধ্যেবেলা টাকা নিয়ে চলে গেলে। আমি এইখানে শুয়ে শুয়ে তোমায় ভাবতে ভাবতে ঘুমিয়ে পড়লাম। তারপর স্বপ্ন দেখলাম—শোন।"

ঔৎসুক্যের সুরে হরিদাসী বলিল, "বল না।"

কণ্ঠ অত্যন্ত নীচু করিয়া গদাধর বলিল, "স্বপ্ন দেখলাম যেন তুমি রান্নাঘরের ঐ চালাখানিতে বসে, হাঁড়ি থেকে আমার জন্যে ভাত বাড়ছ, তোমার পরণে যেন একখানি চওড়া লালপেড়ে শাড়ী, সীঁথিভরা সিঁদূর, হাতে হাঙ্গরমুখো বালা। ভাত বেড়ে যেন আমায় ডাকলে—আমি গিয়ে খেতে বসলাম। এটি খাও, ওটি খাও বলে কত যত্ন করে তুমি যেন আমায় খাওয়াতে লাগলে। যখন আধ-খাওয়া হয়েছে তখন চট করে ঘুম ভেঙ্গে গেল। উঠে চুপ করে জন্তুটির মত বসে রইলাম। অন্যদিন রাত্রে উনুন ধরাই—রাঁধি—খাই—সেদিন আর ইচ্ছে হল না। তুমি সন্দেশ দিয়ে গিয়েছিলে, তাই দুটো মুখে দিয়ে একঘটি জল খেয়ে শুয়ে রইলাম। শুয়ে শুয়ে মনে হল—এমনি আমার পোড়া অদৃষ্ট!—এ সবই ত হতে পারত। তোমারই সঙ্গে আমার বিয়ের কথা হয়েছিল, সমস্তই ঠিকঠাক। তুমিই ত বারোমাস তিরিশ দিন আমায় রেঁধে ভাত দিতে। সমস্ত রাতই কেবল মনে মনে ঐ কথা হেঁচড় পাঁচড় করতে লাগল। তার পরদিন প্রতিমে দর্শন করে এসে, উনুন জ্বেলে রাঁধতে গেলাম।আর সেই স্বপ্নের কথা মনে পড়ে গেল। রাঁধা বাড়া আর হল না। দুটি সন্দেশ খেয়ে একঘটি জল খেলাম, মনের খেদে চুপ করে শুয়ে রইলাম। এবেলা দুটি সন্দেশ—ওবেলা দুটি সন্দেশ—এই খেয়ে তিনদিন জীবন ধারণ করে আছি।"

নিস্তব্ধ মধ্যাহ্নে মন্ত্রমুগ্ধবৎ বসিয়া হরিদাসী এই প্রণয়-বিহ্বল কাহিনী শ্রবণ করিতেছিল। শেষ হইলে বলিল, "বলি সে কি গা! তিনদিন খাওনি?"

গদাই বলিল, "তোমার দিব্যি, খাইনি। তোমার গায়ে হাত দিয়ে বলছি"—বলিয়া হরিদাসীর একখানি হাত গদাই নিজ হস্তযুগলের মধ্যে বন্দী করিল।

হরিদাসীর মন গলিয়া জল হইয়া গিয়াছিল। গদাইয়ের এ কার্য্য আর ধাঁচা বলিয়া মনে বোধ হইল না। নিজের হাতখানি ছাড়াইয়া লইবারও সে কোনও চেষ্টা করিল না। ধীরে ধীরে বলিল, "এ কোন্ দেশী কথা গো? এমন করে না খেয়ে কতদিন থাকবে?"

ছলছল চক্ষু দুইটি মৃত্তিকার পানে স্থাপন করিয়া গদাই বলিল, "যতদিন না তুমি আমার স্ত্রী হয়ে এসে আমায় ভাত রেঁধে দেবে। আজকাল ত বিধবার বিয়ে হচ্ছে।"

হরিদাসী নিজের হাত ধীরে ধীরে ছাড়াইয়া লইয়া সেখানি নিজের গালে রাখিয়া বলিল, "ওমা, কি ঘেন্নার কথা! বিধবার বিয়ে কি গো? আমাদের জেতে কি তা হয়? সে ত ছোট নীচ জেতের ঘরেই হয়ে থাকে।"

গদাই অনুযোগের স্বরে বলিল, "পৃথিবীর কোন খবরই রাখ না? এখন যে ভাল ভাল বামুন কায়েথের ঘরে বিধবা-বিয়ে হচ্ছে।"

হরিদাসী কহিল, "অমন অধর্ম্মের কথা বোলো না। বামুন কায়েথের ঘরে বিধবার বিয়ে হলে কি ধর্ম্ম থাকে?"

গদাই বিজ্ঞভাবে বলিল, "একবার কলকাতায় গিয়ে বড় বড় পণ্ডিতদের কাছে ঐ কথাটা বলে দেখ না!"

"পণ্ডিতে কি বলেছে?"

"বলেছে বিধবার বিয়ে শাস্ত্রে আছে। হলে কোনও দোষ নেই।"

একটু নীরব থাকিয়া হরিদাসী বলিল, "হ্যাঁ গা সত্যি নাকি?"

"সত্যি না ত কি মিথ্যে বলছি, হরি?"

শুনিয়া হরিদাসী নীরবে বসিয়া রহিল। গদাই পালও মুখখানি বিমর্ষ করিয়া, চালের বাতার পানে চাহিয়া বসিয়া রহিল। কিয়ৎক্ষণ পরে বলিল, "তা হলে কি বল হরি? আমায় বিয়ে করবে? বাপের বুদ্ধির দোষে আমি আমার হক্কের ধনে বঞ্চিত হয়েছি।"

হরিদাসী কিছুই বলে না। গদাই পীড়াপীড়ি করিতে লাগিল। অবশেষে সে বলিল—"ছি, ও কথা আমায় বোলো না। তুমি নাও—খাও। অমন করে উপোস করে থেক না।"

"ও কথা তোমায় বলব না তবে কাকে বলব হরি? ত্রিসংসারে আমার কে আছে? ন মাতা ন পিতে ন বন্ধু। তুমি যে রাজি হবে না সে আমি আগে

থেকেই জানি। আমার কি দেখে ভুলবে ? রূপ আছে, না গুণ আছে, না অর্থ আছে ? আচ্ছা রাজি না হও, না-ই হবে। আমায় আর খেতে বোলো না— আমার পক্ষে মিত্যুই ভাল।”—বলিয়া গদাই মাথাটি হেঁট করিয়া বসিয়া রহিল।

হরিদাসী সান্ত্বনার স্বরে বলিল, “বেলা হল, ওঠ। রাঁধবার যোগাড় কর। আমি না হয় উনুনটা ধরিয়ে দিই। আমার বেশী সময়ও নেই, শীগ্‌গির যেতে হবে।”

গদই বলিল, “না হরিদাসী, আর উনুন ধরাতে হবে না। আমি ত প্রতিজ্ঞেই করেছি—তুমি এসে যদি কখনও রেঁধে দাও তবেই খাব, নয় ত খাব না।”

“তা এ বেলা ত আমার সময় নেই।”

গদাই যেন আশ্বাসে উৎফুল্ল হইয়া বলিল, “তবে ও বেলা ?—ও বেলা এসে রেঁধে দেবে হরি ?”

“দেখি যদি পারি ত আসবো। এখন এ বেলা ত তুমি রাঁধ খাও।”

“কখনই না। তোমার সেই সন্দেশ খেয়ে আমি জল খাব। তাও কি খেতাম ?—আমার হরি এ সন্দেশ দিয়ে গেছে—এই কথা মনে হয় তাই খাই।”

“আচ্ছা তবে গোটাকতক বেশী করে খেও। নিজের শরীরকে কষ্ট দিতে নেই। আমি সন্ধ্যের পর চুপি চুপি এসে তোমায় রেঁধে খাইয়ে যাব এখন।”

অত্যন্ত কৃতজ্ঞতার ভান করিয়া গদাই বলিল, “বাঁচালে হরি—আমার দেহে প্রাণ এল। কিন্তু সে কথাটার উত্তর দিলে না ত।”

“কোন্ কথাটার ?”

“আসল কথাটার। বিয়ের কথাটার।”

“সে কথা ও বেলা হবে এখন।”—বলিয়া সলজ্জ হাসি হাসিয়া হরিদাসী প্রস্থান করিল।

## দশম পরিচ্ছেদ ॥ স্বপ্নের সফলতা

হরিদাসী চলিয়া গেলে গদাধর মুখে কাপড় দিয়া খুব হাসিতে লাগিল। অস্ফুটস্বরে বলিল, ‘মাগীর সঙ্গে আচ্ছা ন্যাকরা জুড়ে দিয়েছি যা হোক। মনটা বিলক্ষণ ভিজেছে, তার আর সন্দেহ নেই। যখন বাড়ী ঢুকলো— সুদের টাকা কটা দেবে কি ?—বলতে বলতে ঢুকলো। কিন্তু মা

প্রজাপতির এমনি মাহিত্ম, বিয়ের কথা শুনে টাকার কথা আর তার মনেই পড়ল না।'

কলিকায় হাত দিয়া গদাধর দেখিল আগুন নিবিয়া গিয়াছে। তামাক সাজিতে সাজিতে মনের আনন্দে গুন্ গুন্ করিয়া গান ধরিল—

"কে ধনি! তুই ভ্রমিস গোকুলে।
অকুলে—এ-এ-এ—
হয়েছিস আকুলে।
কে-এ-এ—ধনি তুই—আ।"

আহা! কি গানই বেঁধে গেছে দাশু রায়!

তামাক টানিতে টানিতে গদাই রান্নার চালায় গেল। উনুন ধরাইবার জন্য একখানা কাঠ হাতে করিয়া ভাবিতে লাগিল—'এই মরেছে! নিজেকে ত আচ্ছা বিপদে জড়িয়েছি দেখছি। এখন রাঁধি কি করে? উনুন জ্বাললেই ত ধোঁযা উঠবে—কি জানি যদি মাগী দেখতে পায়? তা হলেই মোকদ্দমা ফেঁসে গেল। এই ঠিক দুকুথুর বেলা—ক্ষিধেয় পেট জ্বলে যাচ্ছে—কি খেয়ে প্রাণধারণ করি?'

কাঠখানি ফেলিয়া, হাঁড়ি খুলিয়া গদাই দেখিল, গতরাত্রির কিছু বাসি ভাত ও তরকারী অবশিষ্ট আছে। স্নান করিয়া আসিয়া, সেই কটি খাইয়াই, কোনক্রমে ক্ষুন্নিবৃত্তি করিল।

আহারান্তে শয্যায় বসিয়া পাণ চিবাইতে চিবাইতে ভাবিতে লাগিল—'না হয় একবেলা আধপেটাই খেলাম। কি করা যাবে? ও বেলা মাগীর কাছ থেকে অনেক কাযের কথা হাঁসিল করে নেব এখন। দাশু রায়ের ছড়াতেই ত রয়েছে—দুঃখ বিনা সুখলাভ হয় কি মহীতে?—একটু কষ্ট না করলে চলবে কেন?'

সারাদিন কাটিল। সন্ধ্যার পর ধীরে ধীরে হরিদাসী আসিয়া উপস্থিত হইল। বস্ত্রাঞ্চলের মধ্যে হইতে ক্ষুদ্র অথচ পরিপুষ্ট একটি মোচা বাহির করিয়া বারান্দায় রাখিল।

গদাই মোচাটি হাতে করিয়া বলিল, "বাঃ—দিব্যি মোচাটি ত! কোথায় পেলে হরিদাসী?"

হরিদাসী বলিল, "তুমি মোচা খেতে ভালবাস?"

"বাসিনে আবার? খুব ভালবাসি। আজ ছ' বচ্ছর মোচা খাইনি। কোথা থেকে আনলে?"

"আসবার সময় অন্দরের বাগান থেকে ভেঙ্গে নিয়ে এলাম। কিন্তু রান্নার যোগাড় যন্ত্র কই? কিছুই ত দেখছিনে।"

গদাই এমন ভাবটা প্রকাশ করিল যেন হরিদাসীকে দেখিয়াই সে আকাশের চাঁদ হাতে পাইয়াছে। বলিল, "এখন তুমি এসেছ হরিদাসী, এখন রান্না হলেও হয় না হলেও হয়।

হরিদাসী বলিল, "নাও—নাও—আর ঠাট্টা করতে হবে না। রান্নার যোগাড় করে ফেল। ডাল চড়িয়ে দিয়ে মোচাটা কুটি। আমায় আবার রাত্রি দশটার মধ্যে ফিরে যেতে হবে। গিন্নী কি আসতে দেয়? ও পাড়ায় বোনঝি এসেছে এই বাহানা করে, কত ছিষ্টি করে তবে ছুটি নিয়ে এসেছি।"

গদাই তখন রান্নার সমস্ত আয়োজন করিতে লাগিল। ভাণ্ডার হইতে চাউল, ডাল, নুন, তেল, মসলা, তরকারী প্রভৃতি বাহির করিয়া দিল। কাঠ ও ঘুঁটে ধরাইয়া উনুন জ্বালিয়া দিল। হরিদাসী উনুনের কাছে বসিয়া রন্ধন-কার্য্যে মনোনিবেশ করিল। গদাই কিছু দূরে একটা মাদুর পাতিয়া বসিয়া মনের সুখে তামাক খাইতে লাগিল।

গল্পে গল্পে, কথার কৌশলে, হরিদাসীর অনেক সংবাদই গদাধর আদায় করিয়া লইল। সে বিধবা হওয়া অবধি কুড়ি বৎসর কাল এ বাড়ীতে চাকরি করিতেছে। তাহার উপর সকলের অত্যন্ত বিশ্বাস। চাকরি করিয়া হরিদাসী কিছু টাকাও জমাইয়াছে। তাহার কতক উচ্চ সুদে ধার দেওয়া আছে—কতক একটি পিতলের ঘটির মধ্যে করিয়া, কোনও স্থানে পোঁতা আছে। কোথায় পোঁতা আছে জানিবার জন্য গদাধরের বড়ই ঔৎসুক্য জন্মিল। অথচ পাছে হরিদাসী সন্দেহ করে এই জন্য বেশী পীড়াপীড়ি করিয়া জিজ্ঞাসাও করিতে পারিল না। কিন্তু সবশুদ্ধ কত টাকা, তাহা স্পষ্ট জিজ্ঞাসা না করিয়া বলিল, "সুদ ফেলে রাখতে নেই! সুদ ফেলে রাখলে কি হয় জান? শেষ-কালে সুদও যায় আসলও যায়। ক্রমেই ভারি হয়ে পড়ে কিনা, খাতক আর সামলাতে পারে না। সুদটা মাসে মাসে আদায় হয়ে গেলে খাতক মনে করে আসলও কিছু শোধ করে দিই—তা হলে আসছে মাসে সুদ কম দিতে হবে। ফি মাসে সুদ আদায় করে যাচ্ছ ত?"

হরিদাসী বলিল, "হ্যাঁ—তবে সবাই মাসে মাসে দেয় না। ছ'মাস চার মাসের জমলে, কিছু দেয়, কিছু বাকী রাখে। আবার কেউ কেউ মাসে মাসে ফেলেও দেয়।"

"বেশীর ভাগই বোধ হয় অনাদায়? আচ্ছা, গেল মাসে কত আদায় করলে?"

"গেল মাসে?—দেখি হিসেব করে। একজনের কাছে আট আনা, একজনের কাছে এক টাকা। একজনের কাছে দশ আনা। আর একজন দিয়েছে পাঁচসিকে। কত হল?"

গদাই বলিল, "তিন টাকা ছ' আনা। মোটে তিনটি টাকা ছ' আনা! সবাই যদি মাসে মাসে ঠিক ঠিক সুদটি দেয়, তাহলে বোধ হয় পাঁচ ছ' টাকা পাও?"

"অত হবে না। তবে হ্যাঁ—চারটে টাকা পাই।"

"ওঃ—তা হলে আদায় কিছু মন্দ নয়। যাদের দিয়েছ তারা বোধ হয় লোক ভাল?"

"ভাল লোক দেখেই ত দিই।"

"তা হলে এক কায কর না। যে টাকাগুলো পোঁতা আছে—সেগুলোও উঠিয়ে এনে ধার দিলেই ত হয়। তা হলে মাসে আরও কোন্ চারটে না পাও?"

হরিদাসী বলিল, "চারটে টাকা কি গো? মোটে চারটে টাকা?"

"তবে?"

"পাঁচ ছ'টাকা ত পাই-ই যেমন করে হোক। কিন্তু আমি মনে ভাবি যে, সব টাকাগুলি পরের হাতে দেব—আমি মেয়েমানুষ—যদি আদায় না হয়, তখন শেষে মাথায় হাত দিয়ে কাঁদব? মানুষের শরীর আছে অশরীর আছে, এ চাকরি যদি না-ই থাকল, তখন খাব কি?"

গদাই মাথাটি নাড়িয়া নাড়িয়া বলিল, "হ্যাঁ সে কথা ঠিক। তবে সে টাকাটা পোঁতাই থাকুক। তাকে আর তুলে কায নেই। বেশ ভাল জায়গায় আছে ত?—খুব সাবধান, আমাকে যা বললে তা বললে, আর কাউকে বোলো না। কেউ টের না পায়।"

"নাঃ—আমি কি তেমনি বোকা?"—বলিয়া হরিদাসী একটা বাটি করিয়া মশলা গুলিতে লাগিল।

গদাধর মনে মনে হিসাব করিল—'সেদিন বলেছিল আমরা দু' পয়সা সুদে টাকা ধার দিই—তেমন তেমন হলে চার পয়সাও নিই। গড়ে যদি টাকায় আড়াইটে পয়সা করেও সুদ হয়, তা হলে পঁচিশ টাকার হল এক টাকা আন্দাজ, একশো টাকায় চার টাকা। শ' খানেক টাকা ধার দেওয়া আছে দেখছি—আর শ' দেড়েক টাকা পোঁতা আছে। এখন নয়—কিছুদিন যাক—ঐ পোঁতা টাকাটা তুলিয়ে এনে নিজের বাক্সজাত করতে পারলে টাকাটা হেফাজতে থাকে।'—এই মনে করিতে করিতে গদাধরের মুখে অল্প পরিমাণ হাসি দেখা দিল, কিন্তু আলোকের ক্ষীণতা বশতঃ হরিদাসী তাহা দেখিতে পাইল না।

তারপর ক্রমে ক্রমে বাবুদের, গৃহিণীর, কথা উঠিল। গদাধর জিজ্ঞাসা করিল, "আচ্ছা, ছোটবাবু বিয়ে করে না কেন?"

"সংসার ধর্ম্মে মন নেই—তাই করে না। ছোটবাবু আমাদের দেবতুল্যি মানুষ। রাতদিন পুজো-আচ্ছা নিয়েই আছে। বিয়ের ত সমস্তই ঠিকঠাক হয়েছিল। কলকাতা থেকে ছোটবাবুকে দেখতে এসেছিল—তারা খুব বড়লোক, রাজা বললেই হয়। কিন্তু ছোটবাবু তাদের যা মুখে এল তাই বলে অপমান করে তাড়িয়ে দিলে। সেই হতে দুই ভায়ে মনান্তর—কত্তা গিন্নীতে লাঠালাঠি।"

অতিমাত্র ঔৎসুক্যের সহিত গদাই বলিল, "কত্তা গিন্নীতে কি হল আবার?"

"বলি তবে"—বলিয়া হরিদাসী মশলার গোলা দালের হাঁড়িতে নিক্ষেপ করিয়া, তাহার মুখে সরা চাপা দিয়া পা দুটি ছড়াইয়া, নিজের মুখ খুলিয়া দিল—

"দেখ, ঐ যেদিন কলকাতা থেকে তারা ছেলে দেখতে এসেছিল, সেদিন দেখলাম গিন্নী সারাদিন মুখভার করে বেড়ালে। সমস্ত দিন কারু সঙ্গে বাক্যি কইলে না। অন্যদিন বড়বাবু অন্দরেই এসে খাওয়া দাওয়া করেন, উপরে গিয়ে শোন্; এ দিন দেখলাম বাবু বাইরেই খেলেন, বাইরেই শুলেন। আমি মনে মনে বললাম, এদের হল কি? লক্ষণ ত ভাল দেখছিনে—কুরুক্ষেত্র হবে একটা বোধ হয়।"

গদাই তাহার ছুঁচলো মুখটি আরও গুটাইয়া বলিল, "বটে!—কি হল তার পর?"

"শোন না বলি। আমি মনে মনে এঁচে রেখেছি, এদের কি হল, আড়ি পেতে শুনতে হবে। সন্ধ্যের পরেই দেখলাম, কত্তা বাড়ীর মধ্যে এসে উপরে

গেলেন, গিন্নীও গিয়ে তাঁর সঙ্গে ঝগড়া আরম্ভ করে দিলেন। আমি বিছানা করবার নাম করে উপরে গিয়ে, পাশের ঘরের জানালার কাছে দাঁড়িয়ে শুনতে লাগলাম। কত্তা বললেন আমি বাগানবাড়ীতে যাচ্ছি। গিন্নী প্রথমে কিছুতেই যেতে দেবে না, শেষে বললে যদি যাবে ত আমাকেও নিয়ে চল, তুমি বাগানে গিয়ে কি কর আমি দেখব। বাবু ত রাগারাগি করে চলে গেলেন, তার পর গিন্নী ছোটবাবুর ঘরে গিয়ে কেঁদে দড়াম করে আছাড় খেয়ে পড়ল। বললে, তুমি যে ওবেলা তোমার দাদাকে বলছিলে যে তিনি যদি তাঁর মন্দ সংসর্গ না ছাড়েন তবে তুমি জোর করে ছাড়াবে, সে কথার অর্থ কি? কে তাঁর মন্দ সংসর্গ জুটেছে, তিনি কি করেন, খুলে আমায় বল। এই কথা শুনে ছোটবাবু ত রেগেই খুন। বললে, তুমি মেয়েমানুষ, তোমার এ সব সাত সতেরো জানবার দরকার কি? বলে, ছোটবাবু ঘর থেকে বেরিয়ে গেল।"

এই কথা শুনিয়া গদাধর উচ্চ হইয়া বসিয়া বলিল, "বটে!"—আনন্দে তাহার হৃদয় নৃত্য করিতে লাগিল। ব্যাপারটা কতক বুঝা যাইতেছে বইকি। শুধু বিবাহ করিতে চাহিতেছে না বলিয়াই ভাইয়ে ভাইয়ে বাক্যালাপ বন্ধ—ইহাও কখন হয়? কারণটা এইবার স্পষ্ট হইল। এইবার সে নিজের বুদ্ধি প্রয়োগ করিবার, কৌশল খাটাইবার, অবসর পাইবে। বলিল—"তার পর আর কিছু কোন দিন শুনেছ?"

হরিদাসী বলিল, "বাবু দু' দিন বাগানবাড়ীতে রইলেন, বাড়ী এলেন না। এ দিকে গিন্নী ছট্‌ফট্‌ করতে লাগলেন। আমাকে ডেকে বললেন, হরিদাসী, আমার মনটা বড় খারাপ হয়েছে, বাবু কেমন আছেন বাগানবাড়ীতে গিয়ে দেখে আসতে পারিস? আমি বললাম—ওমা, সে যে অনেক দূর, পেরায় আধক্রোশ পথ, একলা মেয়েমানুষ কি করে যাব গো? গিন্নী বললেন—একজন দরোয়ানকে বলে পাঠাচ্ছি, তোকে সঙ্গে করে নিয়ে বাগানবাড়ীতে পৌঁছে দেবে এখন। আমি বললাম, আচ্ছা! খাওয়া দাওয়া করে, পাণ চিবুতে চিবুতে, দরোয়ানটাকে সঙ্গে নিয়ে আমি গেলাম। পৌঁছে, দরোয়ান তার গামছাখানি বিছিয়ে বাইরের ফটকের থামে ঠেস দিয়ে বসল, আমি সোজা বাড়ীর মধ্যে ঢুকলাম। ঢুকে দেখি উপরের সিঁড়িতে ওঠবার রাস্তায়, একখানা কম্বল বিছিয়ে, রাস্তাটি জুড়ে এক তাড়কা রাক্কুসী শুয়ে আছে।"

গদাই বিস্ময়ে বলিল, "অ্যাঁ?"

হরিদাসী একটু হাসিয়া বলিল, "সত্যিই কি আর রাক্কুসী ? ওটা উপমা দিয়ে বললাম। এক মাগী খোট্টা বুড়ী শুয়ে ভোঁস ভোঁস করে ঘুমুচ্ছে। তার মাথার কাছে একটি হুঁকো রাখা আছে, সে হুঁকোর গায়ে আবার একটি চিমটে বাঁধা। পায়ের কাছে একটা মালসায় করে খানিকটে আগুন, একটা মানকচুর পাতার উপর টিকে তামাক। আমি পা টিপে টিপে নীচে এঘর ওঘর সব খুঁজে দেখলাম, কোথাও জনমনিষ্যি নেই। তখন ভাবলাম, উপরে যাই। একটু ভয়ও হতে লাগল। মনকে দেঢ়ো করে বললাম—নিজের মনিবের বাড়ী, তার আর ভয় কিসের ? তুড়ুক করে বুড়ীকে ডিঙ্গিয়ে, টুক টুক করে সিঁড়ি দিয়ে উঠে গেলাম। উপরে একটা মস্ত হল্, তার দুধারে অনেকগুলো কামরা। হল্ পার হয়ে দক্ষিণের বারান্দায় গিয়ে দাঁড়িয়েছি, গাছপালার মধ্যে দিয়ে দেখতে পেলাম, নদীর ধারে বসে বাবু মাছ ধরছেন। ভাবলাম তবে নীচে নেমে বাবুর কাছে গিয়ে কথাবার্ত্তা কই। বারান্দা থেকে হলে ঢুকেছি—মাঝামাঝি এসেছি—মা গোঃ—এখনও ভাবতে গেলে গা শিউরে ওঠে !"

গদাই বলিল, "কি—কি—হরিদাসী ? কি হয়েছিল ?"

"মাঝামাঝি এসেছি, এমন সময় কোণের দিক থেকে একটা শব্দ শুনতে পেলাম, কে যেন কাঁদছে। অমনি আমার গা-টা কাঁটা দিয়ে উঠল।"

"কান্নার শব্দ ?"

হরিদাসী বলিল, "হ্যাঁ গো। ঠিক যেন উহুঁহুঁহুঁ—এই রকম একটা বিতিকিচ্ছি শব্দ। মনে করলাম ঠিক দুকুখুর বেলায়, কোথায় কোন উপদেবতা আছেন, এই তেপান্তর মাঠে নির্জ্জন পুরী, কেন মরতে এলাম! আমার হাত পা ঠক্ ঠক্ করে কাঁপতে লাগল। আমি আস্তে আস্তে সিঁড়ি দিয়ে নামতে লাগলাম। সেই শব্দ আবার কাণে এল—উহুঁহুঁহুঁ—তাড়াতাড়ি নামতে লাগলাম। তখনও সেই বুড়ী শুয়ে ঘুমুচ্ছে। সিঁড়ির শেষ ধাপে এসে যেই তাকে ডিঙ্গিয়ে নামতে গেছি—বললে না পিত্যয় যাবে—ঠিক যেন পিছন থেকে কে আমার পা-টা ধরে টেনে দিলে। আমি অমনি সেই তাড়কা রাক্কুসীর ঘাড়ে দড়াম করে আছাড়। বুড়ী অমনি হাঁউ মাউ খাঁউ করে উঠে পড়ল। আমি আধশোয়া আধবসা গোছ করে, বাঁ হাতে ভর দিয়ে মাথাটি তুলে দেখি দাঁতমুখ খিঁচিয়ে বুড়ী আমার দিকে চেয়ে আছে। দাঁতগুলোও সব নেই। একটা করে দাঁত, একটা করে ফাঁক। চুলগুলো মুড়ো ঝাঁটার মত মাথার

চারিদিকে যেন সজারুর কাঁটার মতন খাড়া হয়ে উঠেছে। চোখ দুটো যেন বাঘের মত জ্বলছে। তার সঙ্গে চোখোচোখী হতেই মাগী 'চোর চোর' বলে চেঁচাতে লাগল। আমি তখন উঠে বসে, মাগো বাবাগো বলে কাঁদতে লাগলাম। হাতের দুটো কুনুই আর এই নাকটা একেবারে ছেঁচে গিয়েছিল। তার গোলমাল শুনে খোট্টা মালী এসে উপস্থিত। আমায় বললে—কে রে মাগী ? কোথা থেকে এসেছিস ?—অত যে আমার লেগেছিল, তবু খোট্টা মালীর মুখে ঐ কথা শুনে আমার রাগ হয়ে উঠলো। বললাম—তুই কে রে মুখপোড়া আমায় মাগী মাগী করিস ? যত বড় মুখ, তত বড় কথা ? বাবুকে বলে দূর করে তাড়িয়ে দেব, জানিস ?—মালী বললে—তুই চোর। চল্ তোকে বাবুর কাছে ধরে নিয়ে যাই। আমি বললাম—খপর্দ্দার আমার গায়ে হাত দিসনে। চল্ বাবুর কাছে যাচ্ছি।—তার সঙ্গে সঙ্গে নদীর ঘাটে যেতেই সে বললে—বাবু একঠো চোর পাকড়া।—চুপ কর্ মুখপোড়া মিন্‌ষে—বলে তাকে ধমক দিয়ে, বাবুকে প্রণাম করে বললাম—আপনার শরীর কেমন আছে জানবার জন্যে মাঠাকরুণ পাঠিয়ে দিলেন—তিনি বড় ভাবছেন। শুনে বাবু আমার দিকে কট্‌মট্ করে চেয়ে রইলেন। বললেন—বাড়ীর মধ্যে গিয়েছিলি ? আমি বললাম আপনাকে খুঁজছিলাম। জিজ্ঞাসা করলেন—উপরে গিয়েছিলি ? আমি বললাম—আজ্ঞে না। তাঁর চোখ-মুখ দেখে এমনি ভয় হল যে ওটা অস্বীকার করে গেলাম। বললাম—উপরে যাব ভেবেছিলাম, একটা বুড়ী সেখানে শুয়েছিল, তার গায়ে পা ঠেকে দড়াম করে পড়ে গেলাম। শুনে বাবু বললেন—যা, বাড়ীতে বলিস, আমি ভাল আছি।"

গদাধর বলিল, "বাড়ী ফিরে এলে ?"

"হ্যাঁ। ফটক থেকে বেরিয়ে দেখি, দরওয়ানটা সেই থামে হেলান দিয়ে বসে দিব্যি নিদ্রে দিচ্ছে। তাকে উঠিয়ে, সঙ্গে করে নিয়ে বাড়ী এলাম। এসে মাঠাকরুণকে বললাম—মাঠাকরুণ, বাবু ত ভাল আছেন দেখে এলাম, কিন্তু বড় বিপদ ! মাঠাকরুণ চোখ কপালে তুলে বললেন, কেন কি দেখে এলি হরিদাসী ?—আমি বললাম—মা, মনে হলে এখনও গায়ে কাঁটা দিয়ে ওঠে। সে হানাবাড়ী মা, হানাবাড়ী। বাবুকে সেখানে থাকতে দিওনি। বারোমাস বাড়ী বন্ধ থাকে, সন্ধ্যে পড়ে না, শাঁক বাজে না, চৌকাঠে কেউ জল দেয় না, ও রকম ত হবারই কথা। সে বাড়ীতে মা, উপদেবতা আছেন।—বলে, সব কথা গিন্নীকে খুলে বললাম।"

"শুনে গিন্নী কি বললেন ?"

"কিছুই বললেন না—চুপ করে রইলেন। সেইদিন সন্ধ্যেবেলাই বাবু বাড়ী এলেন। অন্দরে এসে উপরের ঘরে গেলেন। একটা কাযের অছিলে করে, আমিও উপরে গেলাম। কপাটের পাশে দাঁড়িয়ে শুনলাম, কর্ত্তা-গিন্নীতে কথা কাটাকাটি হচ্ছে। চুপি চুপি কথা—সব কথা শুনতে পেলাম না। কেবল এইটুকু কাণে গেল, বাবু রেগে বলছেন, মোহিত যদি আমার কোন রকম অনিষ্ট করে, তবে আমি তার শক্ত সাজা করব—ভাই বলে রেয়াৎ করব না।"

গদাধর মনে মনে নানা বিষয় চিন্তা করিতে লাগিল। বাগানবাড়ী সম্বন্ধে হরিদাসীকে অনেক কথা জিজ্ঞাসা করিল। বাড়ীটি কোন দ্বারী, উপরে কয়খানা ঘর, সেগুলির অবস্থান কিরূপ ইত্যাদি। কিন্তু হরিদাসী অত্যন্ত সামান্য সংবাদই বলিতে পারিল। গদাধর স্থির করিল, এ বিষয়ের তদন্ত করিতে হইতেছে।

ক্রমে অন্ন প্রস্তুত হইল। গদাধর খাইতে বসিল। হরিদাসী সযত্নে তাহাকে পরিবেষণ করিতে লাগিল। পাতের কাছে বসিয়া 'এটি খাও ওটি খাও' বলিয়া অনুরোধ করিতে লাগিল। গদাই পালের তথাকথিত স্বপ্ন সফলতা লাভ করিল।

আহারান্তে আচমন করিয়া গদাই বলিল, "হরিদাসী, তুমি আমার পাতে প্রসাদ পাও।"

হরিদাসী কিছুতেই সম্মত হয় না। গদাই অনেক পীড়াপীড়ি করিল। অবশেষে রাগ করিবার উপক্রম দেখিয়া হরিদাসী বলিল, "এমন একগুঁয়ে মানুষও ত কখন দেখিনি। আচ্ছা, রাগ কোরো না, চারটি খাচ্ছি।"—বলিয়া, অল্প অন্ন ব্যঞ্জন হাঁড়িতে যাহা অবশিষ্ট ছিল, পাতে ঢালিয়া লইয়া আহারে বসিল। গদাই নিজ শয়নঘরে প্রবেশ করিয়া পাণ সাজিতে প্রবৃত্ত হইল।

আহারান্তে হরিদাসী বিদায় চাহিল।

গদাই বলিল, "কই, সে কথার ত উত্তর দিলে না ?"

"কোন কথার ?"

"আসল কথার ? বিয়ের কথার ?"

হরিদাসী মাথাটি নীচু করিয়া আঁচলের খুঁট আঙ্গুলে জড়াইতে জড়াইতে বলিল, "তা—তুমি যা ভাল বোঝ।"

গদাই বলিল, "তা হলে তোমার মত আছে ?—বেশ বেশ ! এইবার তবে দুজনে একদিন বসে সমস্ত পাকাপাকি স্থির করা যাবে। কবে আসবে বল দেখি ?"

"সুবিধে পেলেই আসব"—বলিয়া হরিদাসী দরজার দিকে অগ্রসর হইল।

গদাধর তাহার সঙ্গে সঙ্গে আসিয়া বলিল, "যেন ভুলো না।"

হরিদাসী বলিল, "আমার একটা কথা কিন্তু তোমায় রাখতে হবে।"

"কি কথা হরিদাসী ?"

"কাল থেকে তুমি আর উপোস করে থাকতে পাবে না। দুবেলা রাঁধবে, খাবে। বুঝলে ?"

গদাই সম্মত হইল। হরিদাসী তখন নিষ্ক্রান্ত হইয়া গেল।

## একাদশ পরিচ্ছেদ ॥ বাগানবাড়ী

কমলপুর গ্রামের পূর্ব্বসীমা দিয়া ভুঁইচোরা নামক একটি ক্ষুদ্র নদী বহিয়া গিয়াছে। নদীটি শীর্ণকলেবরা, কিন্তু বর্ষাকালে প্রায়ই ইহাতে অপরিমিত জলোচ্ছাস হইয়া থাকে। সে সময় উভয় কুলস্থিত অনেক ভূমি ভাঙ্গিয়া লইয়া স্বীয় কুক্ষিসাৎ করে বলিয়াই নদীটির নাম ভুঁইচোরা হইয়াছে।

এই নদীর তীরে, গ্রাম হইতে প্রায় একক্রোশ দূরে, গোপীকান্তবাবুর বাগানবাড়ী। কুড়ি পঁচিশ বিঘা জমির উপর বাগানখানি—চতুর্দ্দিকে কোথাও কোথাও বা বাঁশের বেড়া আছে, কোথাও কোথাও বা ঘন ফণিমনসার জঙ্গল বেড়ার কার্য্য করিতেছে। বাড়ীটি দ্বিতল—ঠিক নদীর উপরেই। বাড়ীর প্রান্ত হইতে নদীর জল অবধি সিঁড়ি গাঁথা। আম, জাম, নারিকেল, আতা, কলা, পীচ ও লেবুগাছে বাগানখানি পরিপূর্ণ। বাড়ীর চতুষ্পার্শ্ববর্ত্তী অংশটুকুতে কেবল ফুলগাছ। বড় গাছের মধ্যে বকুল, শিউলি, শ্বেত ও রক্ত করবী, চাঁপা ও কুর্চ্চি ফুলের গাছই অধিক। এখন হেমন্তের প্রারম্ভে বিস্তর গোলাপ ফুটিয়াছে। রজনীগন্ধাও প্রচুর পরিমাণে দেখা দিয়াছে।

সন্ধ্যাবেলায় হরিদাসীর সহিত কথোপকথনের পর হইতে গদাই পাল নানা প্রকার চিন্তা করিতেছে। বাগানবাড়ীতে হরিদাসী যে কান্না শুনিয়া আসিয়া-

ছিল, তাহা ভূতের কান্না বলিয়া কিছুতেই তাহার বিশ্বাস হইতেছে না। অবশ্য ভূতের অস্তিত্ব সম্বন্ধে গদাধর সম্পূর্ণ বিশ্বাসবান—কিন্তু দিবা দ্বিপ্রহরে মনুষ্য-বসতিতে ভূত আসিয়া কেন যে কান্না জুড়িয়া দিবে, তাহার কোনও কারণ গদাধর নির্ণয় করিতে না পারিয়া স্থির করিয়াছে, ঐ বাড়ীতে নিশ্চয়ই কেহ না কেহ বন্দী আছে। জমিদারী রক্ষা করিতে হইলে মাঝে মাঝে ওরূপ দুই একটা বে-আইনি কার্য্য করিতে হয়—গদাধরও পূর্ব্বে করিয়াছে। কিন্তু এ ক্ষেত্রে বন্দী কে? আর, বাগানবাড়ীতেই বা বন্দী কেন? এবং যে বাড়ীতে এরূপ একটা লোক বন্দী আছে, সে বাড়ীতে বাবুই বা দুই তিন দিন স্বয়ং বাস করিলেন কেন? সে বন্দী স্ত্রীলোক নহে ত? ছোটবাবু যে বড়বাবুকে শাসাইয়াছেন, তাহার সহিত এ বন্দী বা বন্দিনীর কোনও সংস্রব আছে নাকি? এ রহস্য যেমন করিয়া হউক উদ্‌ঘাটন করিতে হইবে—এই স্থির করিয়া পরদিন প্রভাতে পিরিহান গায়ে দিয়া, একটি বাঁশের লাঠি হাতে করিয়া, গদাই পাল প্রাত-র্ভ্রমণে বহির্গত হইল। আজ বিজয়া দশমীর ছুটি, কাছারি বন্ধ—সুতরাং এ সময় ভ্রমণে কোনও বাধা নাই।

বেড়াইতে বেড়াইতে গদাই পাল বাগানবাড়ীর সন্নিকটে উপস্থিত হইল। প্রথমেই প্রবেশ করিল না—দূর হইতে বাড়ীটির দৃশ্যমান অংশ নিরীক্ষণ করিতে লাগিল। যেটুকু দেখিতে পাইল, সে অংশের জানালাগুলি সমস্তই বন্ধ—কোথাও মনুষ্যবাসের পরিচয় নাই। গদাই তখন নদীতীরে উপস্থিত হইল। দেখিল, পার হইবার কোনও বন্দোবস্ত নাই। পরপারে মাঠ ধু ধু করিতেছে। সীমান্ত রেখায় অস্পষ্ট বংশবনের মধ্যে একটি মন্দিরচূড়া এবং একটি অট্টালিকার উর্দ্ধভাগ দেখা যাইতেছে—নিশ্চয়ই ওখানে একটি গ্রাম আছে। গদাধর শিস্ দিয়া গান করিতে করিতে এবং হাতের লাঠিটি ঘুরাইতে ঘুরাইতে প্রাকৃতিক শোভা উপভোগ করিতে লাগিল। এমন সময় হঠাৎ দেখিতে পাইল, পার্শ্বে অল্পদূরে, বাগানবাড়ীর সম্মুখবর্ত্তী নদীর ঘাটে, একটি বৃদ্ধা কলসী লইয়া জল ভরিতেছে। দূরত্ববশতঃ সে বৃদ্ধার অবয়ব স্পষ্টরূপে গদাই দেখিতে পাইল না, কিন্তু সে যে বাঙ্গালী নহে—পশ্চিমদেশীয়া, তাহা বেশ বোঝা গেল। গদাধর আপন দৃষ্টি সেই দিকে বদ্ধ করিয়া রহিল। দেখিল, জল ভরিয়া বৃদ্ধা ধীরে ধীরে অট্টালিকার দিকে অগ্রসর হইতেছে। পাছে সে দৃষ্টিপথের অতীত হয়, এই আশঙ্কায় গদাধরও চলিতে লাগিল। ক্রমে বৃক্ষের

অন্তরাল হইতে দেখিল, সেই বৃদ্ধা অট্টালিকার এক অংশের নিকট পৌঁছিয়া কলসীটি নামাইয়া রাখিয়া, কোমর হইতে একটি চাবি বাহির করিল। একটি দরজায় তালা বন্ধ ছিল, সেই তালা খুলিয়া, ভিতরে প্রবেশ করিল এবং ভিতর হইতে সেই দরজা বন্ধ করিয়া দিল। গদাই সেই দিকে লক্ষ্য রাখিয়া, এদিক ওদিক পায়চারি করিয়া বেড়াইত লাগিল। কিয়ৎক্ষণ পরে দেখিল, বৃদ্ধা আবার কলসী লইয়া বাহির হইতেছে—দরজায় তালা বন্ধ করিতেছে। আবার নদী হইতে জল আনিয়া, পূর্ব্ববৎ তালা খুলিয়া প্রবেশ করিল। গদাই তখন মনে মনে হাসিয়া বলিল—'এ ভূতের জল পিপাসাটা অত্যন্ত অধিক দেখছি।'—সেই যে প্রবেশ করিল, বৃদ্ধা আর বাহির হইল না। কিয়ৎক্ষণ পরে, অট্টালিকার গাত্রস্থিত একটি ক্ষুদ্র গবাক্ষ দিয়া ধুম নির্গত হইতে লাগিল। গদাই মনে মনে বলিল—'ভূতটা দেখছি সৌখীন—কাঁচা সিন্নি খান না।'

তখন বেলা প্রায় নয়টা। গদাই আপন মনে গুন্ গুন্ করিয়া গান করিতে করিতে বাগানের সম্মুখস্থ গেটের দিকে অগ্রসর হইল। গেট পার হইয়া, মালীর কুটীরের নিকট গেল। মালী তখন কুটীরের সম্মুখে একটি খাটিয়ায় বসিয়া পুত্রের জন্য কোর্ত্তা সেলাই করিতেছিল। গত মাসে কাছারীতে বেতন আনিতে গিয়া মালী গদাই পালকে দেখিয়া আসিয়াছিল। চিনিতে পারিয়া, উঠিয়া দাঁড়াইয়া সেলাম করিল।

গদাই বলিল, "কি মালী, ভাল আছ?"

"আজ্ঞে ভাল আছি।"—বলিয়া সে তাড়াতাড়ি খাটিয়া হইতে অন্য জিনিষ পত্র সরাইয়া, তাহার উপর একখানি পুরাতন মাদুর বিছাইয়া, গদাধরকে বসিতে দিল।

গদাই বসিয়া বলিল, "তামাক্‌ টামাক রাখ?"

"হাঁ বাবু—তামাক সেজে দিচ্ছি।"—বলিয়া সে তামাক সাজিতে গেল।

ক্ষণপরেই কলিকায় ফুঁ দিতে দিতে, একটা কলাপাতার ডাঁটা হাতে করিয়া উপস্থিত হইল। গদাধর পকেট হইতে ছুরী বাহির করিয়া, ডাঁটাটি কাটিয়া কুটিয়া ঠিক করিয়া লইল। তামাক খাইতে খাইতে মালীকে বলিল—"গোটাকতক চালতে, কাঁচকলা—মোচা পেড়ে দিতে পার? বাজারে আজকাল কিছুই তরকারী মেলে না, খাবার দাবার বড়ই কষ্ট হয়েছে।"

মালী বলিল, "আজ্ঞে হাঁ। দেব বইকি। পেড়ে নিয়ে আসি?"

"দিও এখন—দিও এখন। তাড়াতাড়ি কি? বোস, দুটো গল্পগুজব করি—যাবার সময় নিয়ে যাব।"

মালী বসিল। গদাধর তাহার বাসভূমি, পরিজনাদি সম্বন্ধে তাহাকে জিজ্ঞাসাবাদ করিতে লাগিল। মালীর আদিবাস চম্পারণ জেলায়। দশ বারো বৎসর বাঙ্গালা দেশে আসিয়াছে। এখানে তাহার স্ত্রী আছে, একটি পুত্র ও একটি কন্যা আছে। আরও দুইটি সন্তান হইয়াছিল, কিন্তু তাহারা বেশী দিন বাঁচে নাই।

বলিতে বলিতে মালীপুত্র আসিয়া দাঁড়াইল। পায়ে দুইটি কাঁসার মল, গায়ে একটি ময়লা গেঞ্জি, হাতে তীরধনুক।

গদাই বলিল, "এটি তোমার ছেলে নাকি?—কিরে, তোর নাম কি?"

সে বলিল, "রামদাসোয়া।"

"রামদাসোয়া?—বেশ বেশ! এই নে একটা পয়সা, মিঠাই খাবি।"

রামদাসোয়া পয়সাটি লইয়া, তৎক্ষণাৎ সেটিকে বাঁ হাতে মুঠা করিয়া ধরিল। সে হাতটি পৃষ্ঠের পশ্চাতে লুকাইয়া রাখিয়া, দক্ষিণহস্ত দ্বিতীয় বার প্রসারিত করিয়া বলিল, "আউ।"

গদাধর হাসিয়া বলিল, "আর একটা নিবি? আচ্ছা এই নে।"

সে পয়সাটিও তৎক্ষণাৎ পশ্চাদ্ধৃত বামহস্তে চালনা করিয়া দিয়া, পুনরায় দক্ষিণ হস্ত পাতিয়া বলিল, "আউ।"

মালী তখন লজ্জিত হইয়া, "তু তো বড়া পাজি বুঝাওত হ রে"—বলিয়া তাহাকে টানিয়া ভিতরে লইয়া যাইতে লাগিল।

এই অন্যায় অত্যাচারের প্রতিবাদস্বরূপ রামদাসোয়া সপ্তম সুরে 'এজিটেশন' আরম্ভ করিল।

গদাই বলিল, "মালী ছোড় দেও—ছোড় দেও। আচ্ছা এই নে আর একটা পয়সা নে।"

পয়সা পাইয়া আনন্দে নৃত্য করিতে করিতে রামদাসোয়া প্রস্থান করিল।

সে পয়সা পাইয়াছে শুনিয়া—তাহার ছোট ভগ্নীও আসিয়া উপস্থিত হইল। আসিয়া বিনা ভূমিকায় হাত পাতিল। ইতিমধ্যে মালীর স্ত্রী "আ গে ছৌঁড়ি—তোরা হাম মারতে মারতে—" বলিয়া তাহাকে ধরিতে আসিল।

গদাই বলিল, "থাক্ থাক্, রহে দে—রহে দে। এই নে, তুইও দুটো পয়সা নে।"

গল্পগুজব করিতে করিতে, তামাক-ছিলিমটি পুড়িতে লাগিল। বাবুর হাত হইতে কলিকাটি লইয়া মাঝে মাঝে মালী প্রসাদ পাইতেছে। ক্রমে আরও এক ছিলিম তামাক সাজা হইল। তাহার সাংসারিক সুখ দুঃখের কথা বর্ণনা করিতে করিতে মালী বলিল, "আজকাল দিন-সময় বড়ই শক্ত পড়েছে বাবু। চারিদিকে দুর্ভিক্ষ। মাইনে যা পাই, খেতে কুলায় না। বাবুকে বলে আমার মাইনে যদি কিছু বাড়িয়ে দেন ত বড় উপকার হয়। গরীব চির-দিন আপনার নাম করে।"

মালীর প্রতি সহানুভূতিতে গলিয়া গদাই বলিল, "তাই ত!—তুমি যা মাইনে পাও তাতে তোমার চলে না? কষ্ট হয়?—আহাহা—এ কথা আমায় এতদিন বলনি কেন?—এই যে লোকে বিদেশে চাকরি করতে আসে—কেন?—তুমি এসেছ—আমি এসেছি—কেন?—যদি পেটই না ভরল, তবে নিজের বাড়ী ঘর ছেড়ে বিদেশে পড়ে থাকায় লাভ? আচ্ছা আমি নিশ্চযই তোমার জন্যে বাবুকে অনুরোধ করব। আর এবার যেদিন বাবু আসবেন, তুমিও একবার নিজে তাঁকে বোলো।"

মালী বলিল, "বাবু শীঘ্র আসবেন কি?"

গদাই বলিল, "শীঘ্রই একদিন আসবেন। কেবল কাযের ভিড়ে আসতে পারছেন না, একটু অবসর হলেই আসবেন।"—বলিয়া গদাই, একবারমাত্র অট্টালিকার পানে চাহিয়া, অন্যদিকে দৃষ্টি ফিরাইয়া অল্প অল্প হাসিতে লাগিল। মালীও সন্দিগ্ধ ভাবে গদাধরের মুখের দিকে চাহিয়া রহিল।

একটু নীরব থাকিয়া গদাই বলিল, "একজন বুড়ী এখানে ছিল, তাকে দেখছিনে?"

মালী বলিল, "সেও আছে।"

শুনিয়া গদাধর মালীর প্রতি চাহিয়া, প্রকাশ্য ভাবেই অল্প অল্প হাসিতে লাগিল। জিজ্ঞাসা করিল, "সে তোমার কে হয়?"

"আজ্ঞে আমার শাশুড়ী হয়। আমার ইস্তিরীর আপন মা নয়—চাচানী হয়।"

গদাই বলিল, "তুমি নিমকের চাকর, তোমার মাইনে বাড়বে বইকি মালী।

বাবুকে বলে কয়ে আমি তোমার মাইনে নিশ্চয়ই বাড়িয়ে দেব কিন্তু দেখো বাপু ভুলেও যেন কখন মনিবের নিমকহারামী কোরো না।”

“আজ্ঞে না—আমার জীবন থাকতে তা হবে না”—বলিয়া মালী গদাধরের মুখের পানে বিশেষ কৌতূহলের সহিত চাহিয়া রহিল।

গদাই বলিল, “তা হলে এখন উঠি। এস ছুটো চালতে মোচা পেড়ে দেবে এস।”

তরকারী সংগ্রহ হইলে মালী বলিল, “বাবু, কিসে করে নিয়ে যাবেন ?”

“তোমার একখানা গামছা-টামছায় বেঁধে দাও না। কাল আবার এসে গামছাখানি ফিরিয়ে দেব এখন।”

মালী তাহাই করিল।

বিদায় লইবার সময় গদাই বলিল, “দেখ, একটা কথা বলি—কিন্তু কারু কাছে যেন প্রকাশ কোরো না। আমি ত তোমার মাইনে বাড়াবার জন্যে চেষ্টা করে দেখবই—কিন্তু ধর যদি বাবু না-ই শোনেন। আমার সন্ধানে একটা কায আছে—বেশ মোটা মাইনে। করবে ?”

“কোথায় বাবু ?”

“আমি পূর্ব্বে যে বাবুর বাড়ীতে ছিলাম—সে বাবু অনেক দিন থেকে একটি পশ্চিমে মালী খুঁজছেন। উড়ে মালীরা কেবল ফাঁকি দেয়, মেহনৎ করে না—তাই উড়ে মালী তাঁর পছন্দ নয়। তিনি বলেন যে একটি ভাল হিন্দুস্থানী মালী পেলে দশ বারো টাকা পর্য্যন্ত মাইনে দিয়ে রাখি।”

“বাবু, সে কতদূর ?”

“বেশী দূর নয়—কলকাতার খুব কাছেই। আমার ভাই সেখানকার সদর নায়েব। দশ বারো টাকা মাইনে ত পাবেই—আর যদি চাষবাস করতে ইচ্ছে কর, আমার ভাইকে বলে খুব ভাল ভাল জমি বিঘে কতক তোমায় সেরেফ্ নামমাত্র খাজনায় দেওয়াতে পারি।”

মালী শুনিয়া বলিল, “আজ্ঞে, আপনি আগে এই মনিবের কাছে চেষ্টা করে দেখুন—যদি বাবুর দয়া হয়—এইখানেই থাকব। আর, যদি তা না হয়—তবে সেইখানে আমায় লাগিয়ে দেবেন।”

“তা চেষ্টা করে দেখব বইকি! হবে—এইখানেই মাইনে বেড়ে যাবে।

হাজার হোক পুরোণো মনিব। পুরোণো চাল ভাতে বাড়ে, পুরোণো মনিব কি আর মাইনে বাড়িয়ে দেবে না?"

"আজ্ঞে দয়া রাখবেন।"—বলিয়া মালী গদাইকে প্রণাম করিল।

তরকারীর মোট হাতে ঝুলাইয়া গদাই ধীরপদে গ্রামে ফিরিল।

## দ্বাদশ পরিচ্ছেদ ॥ বৈদ্যুতিক হিন্দুসভা

খুলনা সহরের প্রান্তভাগে একজন জমিদারের একটি পুরাতন পরিত্যক্ত অর্দ্ধভগ্ন কাছারী বাড়ী আছে। বাড়ীটি দ্বিতল, দেওয়ালে নানাস্থানে উপর হইতে নীচে অবধি ফাট ধরিয়াছে। স্থানে স্থানে ইষ্টকের মধ্য হইতে অশ্বত্থ গাছ বাহির হইয়াছে। বাড়ীটির চারিদিকে বাগান, কিন্তু যত্নাভাবে তাহা প্রায় জঙ্গলে পরিণত হইয়াছে। ফটকটিও ভগ্ন। এই ফটকের ঊর্দ্ধদেশে একটি বৃহৎ সাইন-বোর্ডের তক্তা বসান আছে, তাহাতে ইংরাজী বাঙ্গালায় নিম্নপ্রকার লেখা দেখা যায়।

SOCIETY FOR THE PROPAGATION
of
ELECTRICAL HINDUISM

বৈদ্যুতিক হিন্দুধর্ম্মপ্রচারিণী সভা

প্রতি রবিবার বৈকালে এই সভার সাপ্তাহিক অধিবেশন হইয়া থাকে। সভ্যগণ দুই শ্রেণীতে বিভক্ত—সাধারণ ও বিশিষ্ট। সাধারণ সভ্যগণ অধিকাংশই নব্য যুবক—বয়স ষোল হইতে কুড়ি বাইশের অধিক নহে। মাসে ইহাদিগকে আট আনা করিয়া চাঁদা দিতে হয়। বিশিষ্ট সভ্যগণকে কোনও চাঁদা দিতে হয় না এবং তাঁহারা সাপ্তাহিক অধিবেশনে উপস্থিতও থাকেন না। তাঁহারা সকলেই স্থানীয় গণ্যমান্য লোক এবং আচারনিষ্ঠ হিন্দু, সভাপতি মহাশয় অনেক অনুরোধ উপরোধ করিয়া তাঁহাদিগকে বিশিষ্ট সভ্যের পদ স্বীকার করাইয়াছেন। বালকগণের এই মস্তিষ্কবিকৃতি দর্শনে তাঁহারা ব্যথিত হইতেন এবং মাঝে মাঝে সস্নেহ উপদেশাদি দিতেন।

এই সভার সভাপতির নাম বিমলাচরণ মুখোপাধ্যায়। ইনি কিছুকাল প্রেসিডেন্সী কলেজে অধ্যয়ন করিয়াছিলেন, কিন্তু বি-এ পাস করিতে না পারায়

বৎসর দুই হইতে ঘরে বসিয়া আছেন। বিমলাবাবুর পিতা একজন স্থানীয় সম্পন্ন জমিদার। বিমলাবাবুই এই সভা স্থাপিত করিয়াছেন, তিনিই অকাতরে অর্থব্যয় করিয়া ইহাকে বাঁচাইয়া রাখিয়াছেন এবং এই সভার মতাদি অধিকাংশ তাঁহারই আবিষ্কৃত। বলা বাহুল্য ইঁহার অনেকগুলি ভক্তিমান শিষ্য জুটিয়া গিয়াছে এবং সভার সাধারণ সভ্যসংখ্যা দিন দিন বৃদ্ধি হইয়া এখন প্রায় পঞ্চাশ ষাট জনে দাঁড়াইয়াছে।

ইঁহাদের মত এই যে বিদ্যুৎ অর্থাৎ ইলেক্‌ট্রিসিটি আধ্যাত্মিক জগতের একমাত্র শক্তি বা ফোর্স। পূর্ব্বকালে যাহাকে ব্রহ্মতেজ বলিত তাহা বিদ্যুৎ ভিন্ন কিছুই নহে। মানুষের আত্মা, খানিকটা বিদ্যুৎ। পূজা হোম জপতপ করিবার একমাত্র উদ্দেশ্য এই বিদ্যুতের পরিমাণ বৃদ্ধি করা। হিন্দুর ক্রিয়া-কর্ম্মগুলি বিদ্যুৎ বাড়াইবার কৌশল মাত্র। হিন্দুর পক্ষে যে সকল খাদ্য নিষিদ্ধ, তাহা খাইলে আত্মার বিদ্যুৎহানি হয় এই কারণেই নিষিদ্ধ। শাস্ত্রকারেরা যে বলিয়াছেন গঙ্গাস্নানে পুণ্য হয়, তাহার কারণ আর কিছুই নহে, সকল নদী অপেক্ষা গঙ্গায় অধিক পরিমাণ বিদ্যুৎ আছে। ইঁহারা যেমন আচার-বিবর্জ্জিত নব্যহিন্দু ও ব্রাহ্মণগণকে গালি দিতেন, তেমনি সর্ব্বসাধারণ হিন্দুগণকেও—অর্থাৎ যাঁহারা সরল ভক্তির সহিত পিতৃপিতামহগণের আচরিত ধর্ম্ম পালন করিয়া থাকেন এবং বিনা প্রশ্নে শ্রদ্ধা সহকারে শাস্ত্রবাক্যে বিশ্বাসবান—তাঁহাদিগকেও অন্ধকুসংস্কারাপন্ন বলিয়া নিন্দা করিতে ছাড়িতেন না।

প্রতি সাপ্তাহিক অধিবেশনে এই সভার সাধারণ সভ্যগণ মিলিত হইয়া নানারূপ বৈদ্যুতিক তত্ত্বালোচনা করেন এবং কোনও না কোন সভ্য প্রবন্ধ-পাঠও করিয়া থাকেন। বৈকাল হইতে আরম্ভ করিয়া রাত্রি আটটা নয়টা পর্য্যন্ত সভার অধিবেশন হয়, সুতরাং সায়ংসন্ধ্যা করিবার সময় উত্তীর্ণ হইয়া যায়। তাই ইঁহারা সভাতেই সকলে মিলিয়া সায়ংসন্ধ্যা করিবার একটি সংক্ষিপ্ত উপায় উদ্ভাবিত করিয়াছিলেন। ইঁহাদের মত এই যে বিদ্যুৎ বৃদ্ধি করিবার জন্যই যখন সন্ধ্যামন্ত্র উচ্চারণ করা, তখন যে কোন উপায়ে দেহের বিদ্যুৎ বৃদ্ধি করিতে পারিলেই সন্ধ্যা করার সমান ফল হয়। তাই সভাপতি মহাশয় অনেক টাকা ব্যয় করিয়া একটি বিদ্যুৎবাহন যন্ত্র ক্রয় করিয়া আনিয়াছিলেন। যথাসময়ে সেই কলের দ্বারা শরীরে বিদ্যুৎ চালনা করিয়া ইঁহারা সায়ংসন্ধ্যা সারিয়া লইতেন।

আজ রবিবার। বৈকাল পাঁচটা বাজিবার পূর্ব্বেই সভ্যগণ সমবেত হইতে

আরম্ভ করিলেন। ইঁহাদের মধ্যে অনেকগুলি স্থানীয় উকিলগণের বংশধর, দুই একজন জমিদারের পুত্র, অপর সকলের পিতা সরকারী চাকরি করিয়া থাকেন। সকলেই তরুণবয়স্ক যুবক—কেবল একজন আসিলেন তিনি বৃদ্ধ। ইঁহার নাম মাধবচন্দ্র তর্কবাচস্পতি। লোকটির দেহখানি শীর্ণ। মাঝে মাঝে ম্যালেরিয়া হইয়া থাকে। ক্ষৌরিত মুখমণ্ডলের মধ্যে তাঁহার নাসিকাটিই যেন সগর্ব্বে আত্মঘোষণা করিতেছে। মস্তকের সম্মুখভাগ কেশহীন। স্কন্ধে এক-খানি নামাবলি। হস্তে একটি বংশদণ্ড লইয়া বাচস্পতি মহাশয় সভায় দর্শন দিলেন। ইনি সাধারণ সভ্য নহেন, তবে সভা হইতে মাসিক দশটি টাকা বৃত্তি পান। ইঁহার কার্য্য, সভ্যগণের মতের সমর্থন করা এবং যদি পারেন তবে দুই একটা শাস্ত্রীয় শ্লোক প্রমাণস্বরূপ উপস্থিত করা। টাকা দশটির লোভে ইনি সভ্যগণের নূতন নূতন বৈদ্যুতিক তত্ত্বাবিষ্কার শ্রবণ করিয়া বাহবা দিতেন, কিন্তু বাড়ী গিয়া ব্রাহ্মণীর নিকট এ সম্বন্ধে নানারূপ বিদ্রূপ করিয়া বলিতেন—বড়লোকের ছেলেরা অন্য কোনও রকম বদখেয়ালী না করে এই এক হুজুগে মেতেছে মন্দ নয়।

পাঁচটা বাজিল। একখানি ফুলস্কেপে বাঁধা বৃহৎ খাতা বগলে করিয়া সেক্রেটারি মহাশয় উপস্থিত হইলেন। হেলিতে দুলিতে স্থূলকায় সভাপতি মহাশয়ও আসিয়া পৌঁছিলেন—তাঁহার পশ্চাতে পশ্চাতে একজন তকমাআঁটা আর্দ্দালি। একজন ভৃত্য ইতিপূর্ব্বেই সভাগৃহ ঝাঁট দিয়া সমস্ত ঠিকঠাক করিয়া রাখিয়াছিল। গৃহের মধ্যস্থলে আধ হাত উঁচু একখানি চৌকি, তাহার উপর একখানি গালিচা বিছানো। ইহাই বেদীস্বরূপ ব্যবহার হইত। বাচস্পতি মহাশয়কে বামে লইয়া সভাপতি বিমলাচরণবাবু তদুপরি উপবেশন করিলেন। বেদীর দক্ষিণভাগে একখানি বৃহৎ কম্বল পাতা, তাহাতে ব্রাহ্মণ সভ্যগণ বসিলেন। বেদীর সম্মুখে একখানি কম্বলে বৈদ্য ও কায়স্থ সভ্যগণ এবং বামভাগের কম্বলখানিতে অন্যান্য জাতিগণ আসন গ্রহণ করিলেন। বাচস্পতি মহাশয় একটি সংস্কৃত স্তোত্র পাঠ করিয়া সভার কার্য্য আরম্ভ করিয়া দিলেন। সেক্রেটারি মহাশয় তাঁহার খাতাখানি খুলিয়া কার্য্যবিবরণ লিপিবদ্ধ করিয়া যাইতে লাগিলেন।

স্তোত্রপাঠ সাঙ্গ হইলে সভাপতি মহাশয়ের আদেশক্রমে এবারকার প্রবন্ধ-রচয়িতা বিপিনচন্দ্রবাবু নিজ প্রবন্ধ পাঠ করিতে উদ্যত হইলেন। প্রবন্ধের

বিষয়টি—'ভারতবর্ষ একমাত্র কর্ম্মভূমি কেন?' বিপিনবাবু পকেট হইতে একতাড়া কাগজ বাহির করিয়া পাঠ আরম্ভ করিলেন। প্রবন্ধের প্রথম প্যারাগ্রাফটির ভাষা অত্যন্ত গুরুগম্ভীর—অক্ষয় দত্ত বা বিদ্যাসাগর মহাশয়ের অনুকরণে লিখিত। বিপিনবাবু এই বলিয়া আরম্ভ করিলেন—

"রজতকিরীটশালী অভ্রচুম্বি ভূভৃদ্রাজ হিমাচল যে ভারতবর্ষের মৌলিদেশ সমলঙ্কৃত করিয়া যুগযুগান্ত হইতে দণ্ডায়মান রহিয়াছেন, নবীনজলদকান্তি-নীলাটবিপরিকীর্ণ সিংহশার্দ্দূলব্যালভল্লুকোদ্বেজিত বিন্ধ্যগিরি যে মহাভূমির মেখলাভূষণ, কূলপ্লাবিনী হ্লাদিনী গঙ্গাগোদাবরীনর্ম্মদাযমুনাদি শততরঙ্গিনী যে দেশকে অহরহঃ পীযূষধারায় পরিসিঞ্চিত করিয়া কলকলস্বনে বিসর্পিতগমনে সরিৎপতির উদ্দেশে প্রবাহিতা হইতেছেন, সেই ভারতবর্ষ জগতীতলে একমাত্র কর্ম্মভূমি কেন, অজ্ঞানতমসাচ্ছন্ন অতিজঘন্য জড়বুদ্ধি লইয়া আমি তাহার কি সদুত্তর দিব?"

দুই তিন প্যারাগ্রাফের পরই ভাষা অত্যন্ত লঘু হইয়া গেল। ক্রমে যখন প্রবন্ধপাঠক বিপক্ষদলের প্রতি অর্থাৎ একদিকে সাধারণ হিন্দুগণ যাঁহারা বলেন ভারতবর্ষ দেব ও ঋষিগণের লীলাভূমি এই কারণেই ইহা কর্ম্মভূমি ও অপরদিকে অবিশ্বাসীগণ যাঁহারা বলেন ভারতবর্ষ ছাড়া অন্য দেশেও মানবের কর্ম্মভূমি হইতে পারে, তাঁহাদের প্রতি আক্রমণ আরম্ভ করিলেন, তখন বাঙ্গালা সাপ্তাহিকের খেউড়ের সুর ধ্বনিত হইয়া উঠিল। বিরুদ্ধ সম্প্রদায়গণকে অনেক গালিমন্দ দিয়া অবশেষে প্রবন্ধপাঠক নিজ মতের সমর্থনে নিম্নলিখিত যুক্তির অবতারণ করিলেন—

"ভারতবর্ষই যে একমাত্র কর্ম্মভূমি, পৃথিবীর অন্য কোনও দেশে যে কর্ম্মভূমি হইতে পারে না, তাহার প্রমাণ হে নবীনবাবু ও বান্ধবীগণ, তোমাদের ঐ পাশ্চাত্য বিজ্ঞান হইতেই দেখাইয়া দিব। গ্যানো সাহেবের ফিজিক্সে লেখা আছে যে ১৮২১ খ্রীষ্টাব্দে বার্লিনের অধ্যাপক সীবেক সাহেব আবিষ্কার করিয়াছিলেন যে যদি দুইটি ধাতুখণ্ডের দ্বারা একটি সার্কিট প্রস্তুত করা যায় এবং তাহার একটা সংযোগস্থলে অগ্নির উত্তাপ দেওয়া যায় তবে বিদ্যুতের প্রবাহ উৎপন্ন হয়। ইহার কারণ এই যে ধাতুখণ্ডের উভয় প্রান্তে যদি উত্তাপের বৈষম্য জন্মে, তবে বিদ্যুৎ প্রবাহিত হইয়া থাকে। এখন, হে ভ্রাতৃবৃন্দ, আপনারা দেখুন, আমাদের এই ভারতবর্ষের অবস্থা কিরূপ? দুইটি কেন, বহু

ধাতু এই ভারতবর্ষের মৃত্তিকায় নিহিত রহিয়াছে। এদেশের শিরোভাগে চিরতুষারপুঞ্জ বিদ্যমান। পাদদেশ নিরক্ষবৃত্তের অর্থাৎ ইকোয়েটারের অতি সমীপবর্ত্তী। সুতরাং ফলে আমাদের দেশের মাথায় বরফ পায়ে আগুন। এই কারণে কুমারিকা হইতে আরম্ভ করিয়া হিমালয় পর্য্যন্ত সর্ব্বদা বৈদ্যুতিক প্রবাহ বহিতেছে। এত অধিক বিদ্যুৎ আর কোন দেশে নাই। আপনারা সকলেই ভূগোল শাস্ত্র অধ্যয়ন করিয়াছেন, পৃথিবীর মানচিত্র দেখিয়াছেন, মাথায় বরফ পায়ে আগুন এমন আর একটা দেশ পৃথিবীর মধ্যে দেখান দেখি? এরূপ বিদ্যুৎপ্রবাহের সুযোগ আর কোন দেশে আছে দেখান দেখি? সুতরাং ভারতভূমি পৃথিবীর মধ্যে একমাত্র কর্ম্মভূমি। পুরাণেও গল্পচ্ছলে এই তত্ত্ব প্রকটিত হইতেছে। হিন্দুর ত্রিগুণাত্মক ঈশ্বর, বৈদ্যুতিকশক্তির সম্পূর্ণ বিকাশ। কুসংস্কারাপন্ন হিন্দুগণ যাঁহাকে নারায়ণ বলিয়া পূজা করে—অর্থাৎ বিষ্ণু, সৃষ্টিকর্ত্তা—তিনি পজিটিভ ইলেক্‌ট্রিসিটির আধার। মহেশ্বর অর্থাৎ সংহার কর্ত্তা, নেগেটিভ ইলেক্‌ট্রিসিটি ছাড়া আর কিছুই নহেন। ব্রহ্মা হচ্ছেন জীরো পয়েণ্ট। মহেশ্বর অর্থাৎ নেগেটিভ ইলেক্‌ট্রিসিটি হিমালয় পর্ব্বতে বাস করেন। নারায়ণ অর্থাৎ পজিটিভ ইলেট্রিসিটি ভারত মহাসাগরে অনন্তশয্যা পাতিয়া শুইয়া আছেন। সুতরাং কুমারিকা হইতে হিমালয় পর্য্যন্ত প্রচণ্ড বিদ্যুৎপ্রবাহ বহিবে না কেন? এই বিদ্যুতের বলে আমাদের আত্মা সদাসর্ব্বদা 'বৈদ্যুতিত' অর্থাৎ ইলেকট্রিফায়েড সুতরাং কবির ভাষা একটু পরিবর্ত্তিত করিয়া বলি,

হোক বিদ্যুতের জয় জয় বিদ্যুতের জয়ঃ
গাও বিদ্যুতের জয়।
কি ভয় কি ভয়?
জয় বিদ্যুতের জয়।"

প্রবন্ধ শেষ হইবামাত্র সভাস্থল কম্পিত করিয়া ঘন করতালি পড়িল। সকলেই বিপিনবাবুর বুদ্ধিকৌশলের অশেষ প্রশংসা করিতে লাগিলেন।

সভাপতি মহাশয় বলিলেন, "বিপিনবাবুর প্রবন্ধ সম্বন্ধে যদি কারও কিছু বক্তব্য থাকে তিনি বলুন।"

কাহারও কিছু বক্তব্য ছিল না। তখন তর্কবাচস্পতি মহাশয় নস্যাধার শম্বুকটি বামহস্তে ধারণ করিয়া, দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠ ও তর্জ্জনীর মধ্যে কিঞ্চিৎ নস্য গ্রহণ করিয়া, নাসারন্ধ্রের নিম্নে কিয়দ্দূরে ধারণ করতঃ বলিলেন, "শ্রীমান

বিপিনচন্দ্র যা বলেছেন, তা প্রকৃত কথাই বটে। ইলেক্‌ট্রিরি ছাড়া অন্য আর কিছুই নয়। আসল জিনিষই হল ইলেক্‌ট্রিরি। ভারতভূমি হচ্ছেন কর্ম্মভূমি, অন্য সব দেশ হচ্ছে ভোগভূমি। বিষ্ণুপুরাণে তার প্রমাণ রয়েছে যথা—

তত্রাপি ভারতং শ্রেষ্ঠং জম্বুদ্বীপে মহামুনে।
যতো হি কর্ম্মভূয়েষা ততোঽন্যা ভোগভূময়ঃ॥

বিপিনবাবু যে বললেন হিমালয়ে খুব বেশী ইলেক্‌ট্রিরি, সে কথা খুবই পাকা। সেইজন্যেই ত শাস্ত্রে উত্তর দিকে মাথা করে শয়ন নিষেধ। তস্য প্রমাণং যথা—

প্রাক্‌শিরাঃ শয়নে বিদ্যাৎ ধনমায়ুশ্চ দক্ষিণে।
পশ্চিমে প্রবলাং চিন্তাং হানিং মৃত্যুং তথোত্তরে॥

ইতি শ্রীমার্কণ্ডেয়পুরাণে।

অর্থাৎ কিনা উত্তরদিকে মাথা করে শুলে, মানুষের শরীরের ইলেক্‌ট্রিরি হিমালয় টেনে নেন, ক্রমেই মানুষ দুর্ব্বল হয়ে মৃত্যুমুখে পতিত হয়।"

বলিয়া বাচস্পতি মহাশয় দুই তিনবার প্রবলভাবে নস্য গ্রহণ করিলেন। তখন নস্যাধারটি নীবিবদ্ধ করিয়া বলিলেন, "বাবা বিপিন, তুমি আজ যে তত্ত্বকথা শোনালে তাতে বড় সুখী হলাম। আশীর্ব্বাদ করি চিরজীবি হও।"

বিপিনবাবু এই প্রশংসাবাক্যে অত্যন্ত লজ্জিত হইয়া মস্তক অবনত করিয়া রহিলেন।

## ত্রয়োদশ পরিচ্ছেদ ॥ উৎসবের আয়োজন

সন্ধ্যা হইল। ভৃত্য আসিয়া বাতি জ্বালাইয়া দিল। সভাপতি মহাশয় বলিলেন, "এবার সায়ংসন্ধ্যাটা সেরে নেওয়া যাক।"

আদেশমত ভৃত্য বিদ্যুতের কলটি আনিয়া বেদীর উপরে রাখিল। সভাপতি মহাশয় অবতরণ করিয়া ব্রাহ্মণ সভ্যগণের সহিত দণ্ডায়মান হইলেন। পরস্পর হস্তে হস্ত আবদ্ধ করিয়া, প্রথম ও শেষ ব্যক্তি নিজ নিজ মুক্ত হস্তে কলের পিত্তলদণ্ড ধারণ করিলেন। বাচস্পতি মহাশয় ধীরে ধীরে কল ঘুরাইতে লাগিলেন। প্রথম যখন কল আসিয়াছিল, একজন ভৃত্য কল ঘুরাইত,

বাচস্পতি মহাশয়ও অন্যান্য ব্রাহ্মণ সভ্যগণের সহিত চক্রস্থ হইয়া প্রবাহ গ্রহণ করিতেন। কিন্তু হাত অত্যন্ত ঝিন্ ঝিন্ করে দেখিয়া, অব্যাহতি লাভের জন্য একটা কৌশল অবলম্বন করিলেন। বাচস্পতি মহাশয় বলিলেন, "দেখ, তোমাদের সঙ্গে এক হয়ে আমার বিদ্যুৎ গ্রহণ করাটা ঠিক নয়। আমার অনেক বয়স হয়েছে, জপ তপ করে দেহে আমি অনেক ইলেক্‌টিরি সঞ্চয় করেছি। তোমাদের অল্প বয়স, আহারাদি সম্বন্ধে আমার মত অতটা ধরাকাট তোমরা করতে পার না। তোমাদের ইলেক্‌টিরি আমার চেয়ে অনেক কম। তোমাদের ইলেক্‌টিরি নিতে গেলে আমার শরীরের খানিকটে ইলেক্‌টিরি অপব্যয় হয়ে তোমাদের শরীরে চলে যাবে। সুতরাং আমার প্রস্তাব এই যে তোমরা সকলে চক্রস্থ হয়ে দাঁড়িও, আমি কল ঘোরাব এখন।"—সভাপতি মহাশয় এ যুক্তির সারবত্তা স্বীকার করিলেন। সেই অবধি বাচস্পতি মহাশয় কল ঘুরাইতে লাগিলেন।

ব্রাহ্মণগণের সায়ংসন্ধ্যা সম্পন্ন হইলে, বৈদ্য ও কায়স্থগণ দাঁড়াইলেন। অপেক্ষাকৃত অল্পসময় কল ঘুরাইয়া বাচস্পতি মহাশয় তাঁহাদের সন্ধ্যাক্রিয়া সম্পন্ন করাইয়া দিলেন। তাহার পর দুই চারি পাকে অপর জাতিগণেরও সন্ধ্যা হইয়া গেল। তখন সকলে যথাস্থানে আসিয়া উপবেশন করিলেন।

অতঃপর সম্পাদক মহাশয় বলিলেন, "শ্যামাপূজা আসতে আর বেশী দেরী নেই। সেদিন আমাদের সভার বার্ষিক উৎসবের দিন। সুতরাং এ সম্বন্ধে পরামর্শ ও কার্য্যনির্ব্বাহক সমিতি গঠন করা আবশ্যক।"

সভাপতি বলিলেন, "উৎসবের খরচের একটা ফর্দ্দ করেছেন কি ?"

সম্পাদক মহাশয় পকেট হইতে একখানি কাগজ বাহির করিয়া ফর্দ্দ পাঠ করিতে লাগিলেন। নিমন্ত্রণ-পত্র ও প্রোগ্রাম ছাপাইবার ব্যয়, সভাস্থল সজ্জিত করা, লুচি সন্দেশ পাণ তামাক সিগারেটের মূল্য প্রভৃতি ধরিয়া প্রায় একশত টাকার হিসাব দিলেন।

সভাপতি মহাশয় বলিলেন, "এই খরচ সভ্যগণ সকলে ভাগাভাগি করে দেবেন। এতে সকলের মত কি ?"

সভ্যগণ কেহই কোন মত প্রকাশ করিলেন না। সকলে বসিবার কম্বল-খানির প্রতি স্থিরভাবে দৃষ্টি করিয়া যেন কত গভীর তত্ত্ব চিন্তায় নিমগ্ন হইয়া পড়িলেন।

সম্পাদক মহাশয় বলিলেন, "সভার ফণ্ডে একটি পয়সাও জমা নেই বরং অনেকগুলি টাকা ফাজিল জমা আছে। অনেক সভ্যের কাছে মাসিক চাঁদার টাকা অনেক মাস ধরে অনাদায়। কারু কাছে দুই, কারু কাছে পাঁচ, কারু কাছে বা দশ টাকা বাকী পড়ে গেছে। গত বৎসর উৎসবের জন্যে যে চাঁদা ধরা হয়েছিল, কোন কোন সভ্য অদ্যাবধি তা পরিশোধ করেন নি। হাল বকেয়া সমস্ত টাকা সভ্যগণ শোধ করে না দিলে বার্ষিক উৎসব কি করে হতে পারে? সভাপতি মশায় অনুগ্রহ করে নিজের পকেট থেকে টাকা দিয়ে সভাকে বাঁচিয়ে রেখেছেন। এ বিষয়ে সভ্যগণ মনোযোগী না হলে কাযের বড়ই বিশৃঙ্খল হবে।"

সভাপতি মহাশয় বলিলেন, "মাসিক চাঁদা কাগজে কলমে যা আছে, তার অর্দ্ধেকও নিয়মিত আদায় হয় না। অথচ সভার খরচ মাসিক চাঁদার প্রায় সমান। আরও কিছু খরচ করতে পারলে ভাল হয়। বিদ্যুৎ সম্বন্ধে ভাল ভাল ইংরাজী বই আমাদের কিনে রাখা উচিত। এই সভা থেকে একখানি মাসিকপত্র বের করা একান্ত আবশ্যক। এখানে যে সকল গভীর বিষয়ের আলোচনা হয়, যে সকল ভাল ভাল প্রবন্ধ পাঠ হয়, সে সকল আমাদের মধ্যেই আবদ্ধ থাকে, জগতের কোন উপকারে আসে না। একখানি মাসিকপত্র থাকলে এই সকল তত্ত্বকথা তাতে প্রকাশিত হয়ে জগতের অনেক কল্যাণসাধন করতে পারত। এ সকল কাযে অনেক টাকা ব্যয়, মাসিক আট আনা চাঁদা তাই আদায় হয় না। আমি একা আর কত টাকা যোগাব? এ সম্বন্ধে একটা উপায় স্থির করতে হচ্ছে।"

বাচস্পতি মহাশয় বলিলেন, "যখন আয় ব্যয়ের কথাই উঠলো, তখন আমার একটা কথা এই সময় জানিয়ে রাখি। আমাকে তোমরা মাসিক দশ টাকা করে যা বৃত্তি দাও তাতে কোন মতেই আর আমার চলে না। আতপ চাউলের দর দিন দিন যে রকম বৃদ্ধি হচ্ছে তাতে বুঝি বা অবশেষে আমায় সিদ্ধ চাউল ধরতে হয়।"

কয়েকজন সভ্য সমস্বরে বলিয়া উঠিলেন—"সর্ব্বনাশ! সর্ব্বনাশ! তা করবেন না বাচস্পতি মশায়, আপনার শরীরের ইলেকট্রিসিটি কমে যাবে।"

"ইলেকটিরি কমবার ভয়েই ত আলোচাল ছাড়তে পারিনে। আলোচাল, গব্যঘৃত আর কাঁচকলাতেই সবচেয়ে বেশী ইলেকটিরি। আলোচালের ত দর

বললাম। খাঁটি গব্যঘৃত পাওয়াই মুস্কিল, যদিও বা পাওয়া যায়, তার দু' টাকা করে সের। বাজারে এমনি আগুন লেগে গেছে যে পয়সায় এতটুকু এতটুকু দুটির বেশী কাঁচকলা পাওয়া যায় না। কি খেয়ে দেহের ইলেকৃটিরি বাড়াই বল দেখি? আমার বৃত্তিটি মাসে আর পাঁচ টাকা বাড়িয়ে না দিলে আমার আর উপায় নেই।"—বলিয়া বাচস্পতি মহাশয় ব্যাকুলভাবে সভাপতি মহাশয়ের পানে চাহিয়া রহিলেন।

সভাপতি বলিলেন, "সে বিষয়েও বিবেচনা করতে হবে বইকি। যে রকম দেখছি, তাতে আরও জনকতক অর্থশালী সভ্য সংগ্রহ করতে না পারলে সভা ত চলে না। এই খুলনা জেলায় কত বড় বড় ধনী জমিদার রয়েছেন, তাঁদের বংশধরেরা ফিটন হাঁকিয়ে নানারকম নবাবী করে টাকা ওড়াচ্ছেন। তাঁরা যদি জনকতক এই সভার সভ্য হন, তা হলে অনায়াসেই সভার দারিদ্র্য ঘুচে যেতে পারে এবং কাযেরও অনেক সুবিধা হয়। সেই জন্যে আমার প্রস্তাব এই যে এবার বার্ষিক উৎসবে জনকতক বাছা বাছা বড়লোকের ছেলেকে নিমন্ত্রণ করে, অনুরোধ উপরোধ করে, আনা হোক। এ সভার উপকারিতা বুঝতে পারলে অবশ্যই তাঁরা সভ্যপদ স্বীকার করবেন।"

সকলেই বলিল, "এ অতি উত্তম প্রস্তাব।"

সম্পাদক বলিলেন, "আসল কথা হচ্ছে কি জানেন? ধর্ম্মে মতি আজকাল অতি অল্প লোকেরই আছে। গভীর ভাবে কোন বিষয়ে চিন্তা করা, তা অল্প লোকেই করে থাকে। কেউ যদি তাদের কাছে তত্ত্বকথা বলে, তারা হেসেই উড়িয়ে দেয়। সেদিন আমাদের বাসায় কলকাতা থেকে দুটি বাবু এসেছিলেন, নিজেকে তাঁরা হিন্দু বলে গর্ব্ব করেন, অথচ আমাদের সভার ছাপা অনুষ্ঠান'পত্র পড়ে হেসেই আকুল। আমাকে বললেন—আচ্ছা মশাই, একটা বিদ্যুতের বাতি এনে তার দুটো প্রান্তে, আপনাদের সভার দু'জন বড় বড় সভ্যের টিকির সঙ্গে যদি সংযোগ করে দেওয়া যায়, তবে ত দপ্ করে বিদ্যুতের আলো বাতিটার ভিতর জ্বলে উঠতে পারে? আপনারা বিনা খরচে এখানে ইলেকৃট্রিক লাইট পেতে পারেন!"

এই কথা শুনিয়া সভাস্থ সকলেরই চক্ষু ক্রোধে রক্তবর্ণ হইয়া হইয়া উঠিল। কেবল বাচস্পতি মহাশয়ের ওষ্ঠে একটু ক্ষীণ হাসি দেখা দিয়াছিল কিন্তু তৎক্ষণাৎ তিনি তাহা দমন করিয়া ফেলিলেন।

স্থানীয় একজন উকিলের পুত্র শিশিরকুমারবাবু বলিলেন, "অবশ্য লঘু প্রকৃতির লোকের সংখ্যাই অধিক। তবে অনুসন্ধান করলে আমাদের সভাপতি মশায়ের মত দু'চারজন তত্ত্বজ্ঞানী অথচ ধনী সন্তান পাওয়া যেতে পারে। কিছুদিন পূর্ব্বে এখানে একজন নূতন উকিল প্র্যাক্‌টিস্ করতে এসেছিলেন, তাঁর নাম মোহিতলাল বন্দ্যোপাধ্যায়। লোকটি এম-এ পাস, মাছ মাংস খান না, বিবাহ করেননি, ধার্ম্মিক যতদূর হতে হয়। তিনি এখন প্র্যাক্‌টিস ছেড়ে বাড়ীতে বসে কেবল শাস্ত্রচর্চ্চা আর সন্ধ্যা আহ্নিক নিয়েই আছেন। রমণচন্দ্র ঘোষ বলে তাঁদের এক প্রজা মোকদ্দমা উপলক্ষে বাবার কাছে এসেছে। তার মুখে মোহিতবাবুর সমস্ত কথা শুনে লোকটাকে ঋষিতুল্য বলে মনে হল। এই রকম লোককে আমাদের সভার উপকারিতা যদি একবার বুঝিয়ে দিতে পারা যায় তবে নিশ্চয়ই তাঁরা মুক্তহস্তে সভাকে অর্থ সাহায্য করেন।"

সভাপতি বলিলেন, "হাঁ হাঁ, মোহিতলালবাবু যখন এখানে ছিলেন তখন তাঁর সঙ্গে আমার আলাপ ছিল বটে। লোকটি জ্ঞানী সন্দেহ নেই, তাঁকে ত আনাতেই হবে।"

সম্পাদক বলিলেন, "তাঁর ঠিকানাটা কি? একখানা নিমন্ত্রণ-পত্র পাঠিয়ে দেব এখন।"

সভাপতি বলিলেন, "শুধু নিমন্ত্রণ-পত্রের কায নয়। আমি নিজে একখানা চিঠি লিখে দেব, আর শিশিরবাবু আপনি সেই রমণ ঘোষের হাতে চিঠিখানি তাঁকে পাঠিয়ে দেবেন, আর ঘোষকে বিশেষ করে বলে দেবেন যেন সে যে রকম করে হোক, শ্যামাপূজার দিন আমাদের উৎসবে মোহিতবাবুকে সঙ্গে করে নিয়ে আসে। রমণ ঘোষ কবে যাবে?"

শিশিরবাবু বলিলেন, "কালই সে চলে যাবে।"

সভাপতি বলিলেন, "তবে কাল সকালে আমি একখানা চিঠি লিখে আপনার বাড়ী পাঠিয়ে দেব এখন, আপনি সেখানি রমণ ঘোষের হাতে দিয়ে তাকে ঐ রকম করে বলে দেবেন।"

অতঃপর আরও জনকয়েক জমিদারের পুত্রের নাম উত্থাপিত হইল এবং উৎসবের দিন তাঁহাদিগকে আনয়ন করিবার জন্য কি উপায় অবলম্বিত হইতে পারে তাহার আলোচনা চলিতে লাগিল। কার্য্যনির্ব্বাহক সমিতিও গঠিত হইল।

রাত্রি ক্রমে নয়টা বাজিল। সভাপতি মহাশয় বলিলেন, "অদ্যকার সভায় কোনও সভ্যের কিছু বক্তব্য বা জিজ্ঞাস্য আছে কি?"

ইন্দুবাবু নামক একজন সভ্য বলিলেন, "আছে।"

"কি?"

"একটা গুরুতর সন্দেহ উপস্থিত হয়েছে। আমাদের এই সভার মত যে ভূত নেই।"

সমস্বরে অনেকে বলিয়া উঠিলেন, "নেই—ই ত! নেই—ই ত!—এই উনবিংশ শতাব্দীতে—বৈজ্ঞানিক যুগে—কুসংস্কারাপন্ন হিন্দু আর বায়ুগ্রস্ত থিয়জফিষ্ট ছাড়া আর কে ভূতে বিশ্বাস করতে পারে?"

ইন্দুবাবু একটু অপ্রতিভ হইয়া বলিলেন, "আমারও ত তাই বিশ্বাস। কিন্তু কাল একটি ভদ্রলোকের মুখে যে রকম ব্যাপার শুনলাম তাতে বড়ই আশ্চর্য্য হতে হল। তিনি স্বয়ং একবার নয়, দু' দু' বার ভূতকে দেখেছেন। আর, লোকটিও নিতান্ত চাষাভূষো দলের নন। বি-এ পাস, সরকারী শিক্ষাবিভাগে বহুকাল চাকরি করে এখন পেন্সন নিয়েছেন। মিছে কথা বলে আমায় ঠকাবার কোন উদ্দেশ্যও তাঁর দেখতে পাইনে।—সুতরাং নিজে স্বচক্ষে তিনি যা দেখেছেন তা কেমন করে অবিশ্বাস করি?"

এই কথা শুনিয়া সভাপতি মহাশয় অত্যন্ত বিজ্ঞভাবে শিরশ্চালনা করিতে করিতে হা হা করিয়া হাসিতে লাগিলেন। তাঁহার দেখাদেখি সভাস্থ সকলে উচ্চস্বরে হাসিয়া উঠিল। কেবল বাচস্পতি মহাশয় বক্তার প্রতি ঔৎসুক্যের সহিত চাহিয়া রহিলেন। হাসি থামিলে সভাপতি মহাশয় বলিলেন, "দেখাটা কি একটা প্রমাণের মধ্যেও গণ্য নাকি? মানুষের যত ইন্দ্রিয় আছে তার মধ্যে চক্ষুই মানুষকে সবচেয়ে বেশী ঠকায় তা কি ইন্দুবাবু আপনি জানেন না?"

ইন্দুবাবু বেচারী একেবারে মুষড়িয়া গিয়াছিলেন। অত্যন্ত লজ্জিত হইয়া, অপরাধীর মত মাথাটি নীচু করিয়া বলিলেন, "তা ঠিক। সেইজন্যই ত সভার সমক্ষে কথাটা উত্থাপন করলাম যাতে একটা সন্তোষজনক মীমাংসা এর হয়ে যায়।"

সম্পাদক মহাশয় খস্‌খস্‌ করিয়া কলম চালাইয়া ইন্দুবাবুর সন্দেহ ও প্রশ্ন তাঁহার পাকা খাতায় লিখিয়া ফেলিলেন। পরে ইন্দুবাবুর দিকে চাহিয়া বলিলেন, "আপনি সমস্ত ব্যাপারটি তাহলে খুলেই বলুন, সভা অবশ্যই তার একটা সুমীমাংসা করে দিতে পারবেন।"

ইন্দুবাবু তখন বলিলেন, "আমি ব্যাপারটি সেই ভদ্রলোকের মুখে যেমন শুনেছি, গল্পাকারে অবিকল কাগজে লিপিবদ্ধ করে ফেলেছি। লেখাটি সেই বাবুটিকে দেখিয়েছি, তিনি পড়ে বলেছেন সমস্তই ঠিক লেখা হয়েছে, এবং ঘটনাটি যে সত্য এই মর্ম্মে লেখাটির শেষে তিনি স্বাক্ষরও করে দিয়েছিলেন। যদি সভার অনুমতি হয় তবে সে লেখাটি পাঠ করি।"

ঘড়ির কাঁটা তখন সাড়ে নয়টা সময় নির্দ্দেশ করিতেছিল। বাহিরে অন্ধকার, গাছপালার মধ্য দিয়া সন্‌সন্‌ করিয়া বায়ু বহিতেছে। গৃহস্থিত ল্যাম্পটির শিখা সেই বায়ুবশে ঘন ঘন কাঁপিয়া ধূমোদ্গার করিতে লাগিল। মেঘ করিয়াছিল, বৃষ্টিও পড়ে বুঝি। মাঝে মাঝে গুরুগুরু শব্দে আকাশ ডাকিয়া উঠিতেছে। সভাপতি মহাশয়ের ইঙ্গিত ক্রমে ইন্দুবাবু মৃদুস্বরে পরবর্ত্তী পরিচ্ছেদে উদ্ধৃত প্রবন্ধটি পাঠ করিতে লাগিলেন।

## চতুর্দ্দশ পরিচ্ছেদ ॥ একটি ভৌতিক কাণ্ড

আমার নাম শ্রীউপেন্দ্রনাথ দাস ঘোষ। নিবাস বীরভূম জেলার টগরা নামক গ্রামে। ১৮৭২ খৃষ্টাব্দে বি-এ পাশ করিয়া চাকরির অনুসন্ধানে প্রবৃত্ত হই। কয়েকমাস ধরিয়া বহু স্থানে বহু আবেদন করিলাম কিন্তু কোনওরূপ ফল হইল না। অবশেষে শিউড়ি জেলাস্কুলে দ্বিতীয় শিক্ষকের পদ শূন্য হইয়াছে সংবাদ পাইয়া স্বয়ং সদরে গিয়া বহুলোকের খোসামোদ করিয়া উক্ত কর্ম্মে নিযুক্ত হইলাম। আমার বেতন হইল মাসিক পঞ্চাশ টাকা।

আমাদের গ্রাম হইতে শিউড়ি বারো ক্রোশ পথ ব্যবধান। বরাবর একটা কাঁচা রাস্তা আছে। আমি গ্রামে ফিরিয়া গিয়া নিজের জিনিষপত্র লইয়া আসিয়া দুইদিন পরে নূতন কর্ম্মে প্রবৃত্ত হইলাম। যেমন অল্প বেতন, সেইরূপ একটি ছোটখাট সস্তা বাড়ী খুঁজিতে লাগিলাম। কিন্তু পাইলাম না। হেড-মাষ্টার মহাশয়ের বাসাতেই শয়ন ও আহারাদি করি, দিবসে বিদ্যালয়ে কর্ম্ম করি এবং অবসর সময়ে বাসা খুঁজিয়া বেড়াই। অবশেষে সহরের প্রান্তে একটি বৃহৎ খালি পাকা বাড়ীর সন্ধান পাইলাম। বাড়ীটি বহুকাল খালি পড়িয়া আছে, স্থানে স্থানে ভগ্ন, তথাপি বাসোপযোগী কয়েকখানি ঘর তাহাতে ছিল। মাসিক

পাঁচসিকা মাত্র ভাড়া দিলেই বাড়ীখানি পাওয়া যায়। কিন্তু গুজব এই বাড়ীটিতে ভূত আছে। তখন আমি নব্য কলেজের ছোকরা—ইয়ং বেঙ্গল—ভূতের ভয়ে যদি পশ্চাৎপদ হই তবে আমার বিদ্যামর্য্যাদা একেবারে ধূলিসাৎ হইয়া যায়। সুতরাং বাড়ীটি লওয়াই স্থির করিলাম কিন্তু অতদূরে একাকী থাকা নিরাপদ নহে—চোর ডাকাতের ভয়ও ত আছে—তাই একজন সঙ্গী অনুসন্ধান করিতে লাগিলাম। একজন জুটিয়া গেলেন—তিনি আমাদেরই স্কুলের চতুর্থ শিক্ষক—নাম রাসবিহারী মুখোপাধ্যায়। যদিও তিনি বি-এ পাশ করেন নাই, তথাপি কলেজে অধ্যয়ন করিয়াছেন এবং নিজেকে ইয়ং বেঙ্গল শ্রেণীভুক্তই মনে করেন। তাঁহার পূর্ব্ব বাসায় কিছু অসুবিধা হইতেছিল, তাই তিনি আমার সহিত যোগদান করিয়া সেই বাড়ীটি লইতে প্রস্তুত হইলেন। একজন ভৃত্য ও একজন পাচক ব্রাহ্মণ স্থির করা গেল কিন্তু তাহারা রাত্রিকালে সে বাড়ীতে থাকিতে অস্বীকৃত হইল, বলিল কাযকর্ম্ম সারিয়া আমাদিগকে খাওয়াইয়া দাওয়াইয়া রাত্রি নয়টার মধ্যেই আপন আপন গৃহে ফিরিয়া যাইবে। কি করি, তাহাতেই সম্মত হইতে হইল। পরবর্ত্তী রবিবার প্রাতে জিনিষপত্র লইয়া সেই বাড়ীতে গিয়া বাসা করিলাম।

বাড়ীটি বহুকালের নির্ম্মিত। চারিদিকের প্রাচীর স্থানে স্থানে ভগ্ন, গো মহিষাদি নিবারণ জন্য বাঁশের বেড়া বাঁধা আছে। বাড়ীটির চারিদিকে বাগান। অনেকগুলি নারিকেল, আম, কাঁঠাল, জাম প্রভৃতি ফলের গাছ আছে। সেগুলি ফড়িয়াগণের নিকট জমা দেওয়া। বাড়ীটি দ্বিতল, নিম্নতলে সম্মুখভাগে বেশ বড় বড় দুখানি ঘর আছে, সেই ঘর দুটি মাত্র আমরা দখল করিলাম, কারণ আমাদের প্রয়োজন অল্প। বাড়ীর পশ্চাতে একটি পুষ্করিণী, তাহার জল পানযোগ্য নহে, স্নানযোগ্যও নহে, তবে বাসন মাজা প্রভৃতি গৃহকর্ম্ম তাহাতে হইতে পারিত। বাড়ীর অল্প দূরে একটি উৎকৃষ্ট দীর্ঘিকা ছিল, আমরা সেইখানে গিয়াই স্নান করিতাম, এবং পান রন্ধনের জন্য সেই জল ভৃত্য আনয়ন করিত। দুইখানি ঘর আহারাদি করিবার জন্য নির্দ্দিষ্ট করিলাম। অপরখানিতে দুইটি চৌকি পাতিয়া আমরা দুইজনে শয়ন করিতে লাগিলাম। সমস্ত রাত্রি ঘরে প্রদীপ জ্বালা থাকিত।

এইরূপে কিছুদিন যায়। ইতিমধ্যে দশহরার দুইদিন ছুটি হইল, সেই সঙ্গে একটা রবিবারও পাওয়া গেল। আমি বাড়ী গেলাম।

বাড়ীতে দুইদিন মাত্র থাকিয়া তৃতীয় দিন প্রভাতে পদব্রজে শিউড়ি যাত্রা করিলাম। আমাদের গ্রামের একক্রোশ পরে হাতছালা বলিয়া একটি গ্রাম আছে। পূর্ব্বে এখানে স্থানীয় জমিদারের অনেকগুলি হাতী বাঁধা থাকিত, হাতীশালা হইতে হাতছালা নামটি উৎপন্ন হইয়াছে। সেই গ্রামের প্রান্তে সড়কের ধারে একটি মন্দির আছে, সেই মন্দিরে রমাপ্রসন্ন মজুমদার নামক একজন ব্রাহ্মণ সর্ব্বদা বাস করেন এবং আপনার জপতপে নিযুক্ত থাকেন। তিনি একজন সিদ্ধপুরুষ বলিয়া বিখ্যাত। চতুষ্পার্শ্ববর্ত্তী গ্রামের লোকেরা তাঁহাকে যথেষ্ট শ্রদ্ধাভক্তি করে। সেইখান দিয়া যাইতে যাইতে দেখিলাম, মজুমদার মহাশয় খড়ম পায়ে দিয়া মন্দিরের বাহিরে দাঁড়াইয়া আছেন। দেখিয়া রাস্তা হইতে নামিয়া গিয়া আমি তাঁহাকে প্রণাম করিলাম। আশীর্ব্বাদ করিয়া তিনি আমাকে বলিলেন, "বাবা তুমি কোথা যাইতেছ ?"

আমি উত্তর করিলাম, "শিউড়ি স্কুলে আমার একটি মাষ্টারী চাকরি হইয়াছে। দশহরার ছুটিতে বাড়ী আসিয়াছিলাম। কল্য স্কুল খুলিবে, তাই ফিরিয়া যাইতেছি।"

মজুমদার মহাশয় একটু চিন্তা করিয়া বলিলেন, "বাবা, আজ কি তোমার না গেলেই নয় ? আজ বাড়ী ফিরিয়া যাও, কল্য তখন যাইও।"

আমি বলিলাম, "কল্য স্কুল খুলিবে। আমার নূতন চাকরি, কামাই হওয়াটা বড় খারাপ কথা, সুতরাং আমাকে ওরূপ আজ্ঞা করিবেন না।"

মজুমদার মহাশয় বলিলেন, "তুমি কোথায় বাসা লইয়াছ ?"

"সহরের দক্ষিণাংশে একটি পুরাতন খালি বাড়ী ছিল, সেইটি ভাড়া লইয়া আমি এবং আমাদের স্কুলের অন্য একটি মাষ্টার রাসবিহারী মুখোপাধ্যায় একত্র বাসা করিয়াছি।"—বলিয়া মজুমদার মহাশয়কে প্রণাম করিয়া আমি পথ চলিতে লাগিলাম।

বেলা আন্দাজ দুইটার সময় শিউড়ি পৌঁছিলাম। স্নানাহার করিতে পাঁচটা বাজিয়া গেল। আহার করিয়া বারান্দায় বসিয়া তামাক খাইতেছি, এমন সময়ে দেখি আমাদের গ্রামের একজন কৈবর্ত্ত বৃহৎ লাঠি ঘাড়ে করিয়া আসিয়া উপস্থিত হইল। তাহাকে দেখিয়া বিস্মিত হইয়া আমি জিজ্ঞাসা করিলাম, "কিরে, তুই হঠাৎ কোথা থেকে এলি ?"

সে বলিল, "আজ্ঞে, মাঠাকরুণ এই চিঠি দিয়েছেন আর এই একটি

কবচ আপনার হাতে পরবার জন্যে পাঠিয়ে দিয়েছেন।"—বলিয়া চিঠি ও কবচ দিল।

চিঠি পড়িয়া দেখিলাম, মাতাঠাকুরাণী লিখিতেছেন—'তুমি বাড়ী হইতে যাত্রা করিবার পর রমাপ্রসন্ন মজুমদার মহাশয় আসিয়াছিলেন একটি কবচ দিয়া বলিলেন—মা, তোমার ছেলে আজ প্রাতে শিউড়ি রওনা হইয়াছে, পথে তাহার সঙ্গে দেখা হইল, তাহার জন্য আমি এই রামকবচটি আনিয়াছি, তুমি যেমন করিয়া পার আজই এই কবচটি তোমার ছেলেকে পাঠাইয়া দাও এবং বিশেষ অনুরোধ করিয়া লেখ যেন আজই সে এই কবচটি ধারণ করে। আরও লিখিয়া দাও যদি কোন রকম ভয় পায়, তবে যেন তারকব্রহ্মনাম জপ করে, এই কবচের গুণে এবং নামের বলে সে সকল বিপদ হইতে মুক্ত হইবে।—সুতরাং আমি দীনু কৈবর্ত্তকে দিয়া এই চিঠি ও কবচ পাঠাইলাম: প্রাপ্তিমাত্র রামনাম স্মরণ করিয়া তুমি কবচটি ভক্তিপূর্ব্বক দক্ষিণহস্তে ধারণ করিবে, যেন কোনমতে অন্যথা না হয়। ইহা তোমার মাতৃ-আজ্ঞা বলিয়া জানিবে।'

পত্র ও কবচ লইয়া আমি দীনুকে বলিলাম, "তুই আজ এইখানেই থাকবি ত? তোর খাবার যোগাড় করি?"

সে বলিল, 'না, মাঠাকুরাণী বিশেষ করিয়া বলিয়া দিয়াছেন, তুই নিজে দাঁড়াইয়া থাকিয়া কবচটি পরাইয়া দিবি এবং আজ রাত্রে আসিয়া আমাকে সংবাদ দিবি যে আমার ছেলে কবচ পরিযাছে।'

সুতরাং তাহাকে থাকিবার জন্য আর অনুরোধ করিলাম না। তাহার হাতে দুই আনা পয়সা দিয়া বলিলাম—'এই নে, বাজার হইতে কিছু মুড়ি মুড়কি কিনিয়া পথে খাইতে খাইতে যাইবি।'—তাহার সম্মুখে কবচটি আমি হস্তে ধারণ করিলাম। সে আমায় প্রণাম করিয়া বিদায় গ্রহণ করিল।

সেদিন রাত্রে আহারাদির পর যথাসময়ে দুইজনে শয়ন করিলাম। উভয়ের চৌকির শিয়রে দুইটি বড় বড় জানালা খোলা ছিল। আকাশে মেঘ, মাঝে মাঝে গুঁড়ি গুঁড়ি বৃষ্টি পড়িতেছে। আবার মাঝে মাঝে প্রবল বায়ু আসিয়া মেঘকে উড়াইয়া একাদশীর চন্দ্রকে দৃশ্যমান করিতেছে। আমরা দুজনে কিয়ৎক্ষণ গল্পগুজব করিয়া নিস্তব্ধ হইলাম। পথশ্রমে কাতর ছিলাম, শীঘ্রই ঘুমাইয়া পড়িলাম।

অনেক রাত্রে হঠাৎ ঘুম ভাঙ্গিয়া দেখি বাতাসে প্রদীপটা নিভিয়া গিয়াছে

ক্ষীণ মেঘপুঞ্জের অন্তরাল হইতে জ্যোৎস্নালোক জানালাপথে প্রবেশ করিয়া বিপরীত দিকের দেওয়ালের একটা অংশ আলোকিত করিয়াছে। ঘুমে জড়িত চক্ষু অল্পে অল্পে খুলিয়া দেখিলাম, যেন একটা কঙ্কালসার বৃদ্ধ আমার শয্যার উপর হাঁটু গাড়িয়া থাবা পাতিয়া বসিয়া আছে এবং একদৃষ্টে আমার প্রতি চাহিয়া রহিয়াছে। তাহার মুখখানা যেন বহুদিনের রোগে শীর্ণ, গালের চামড়া ঝুলিয়া পড়িয়াছে, দন্তহীন মাড়ীর উপর তাহার ওষ্ঠদ্বয় চুপসিয়া বসিয়া গিয়াছে। মাথার সাদা ছোট চুলগুলা যেন দাঁড়াইয়া রহিয়াছে। তাহার চক্ষু দুটা হইতে যেন ক্রোধ, ঘৃণা ও বিদ্রূপের জ্বালা বহির্গত হইতেছে।

দেখিয়া আমি আপাদমস্তক শিহরিয়া উঠিলাম। ভয়ে চক্ষু মুদ্রিত করিলাম, কিন্তু সে অবস্থায় অধিকক্ষণ থাকিতে পারিলাম না। আবার চক্ষু খুলিলাম, আবার দেখিলাম সেই বীভৎস মূর্ত্তি ঠিক সেই অবস্থায় বসিয়া আছে। আবার চক্ষু মুদ্রিত করিলাম। তখন হঠাৎ মাতাঠাকুরাণীর পত্রের কথা স্মরণ হইল, মনে মনে বলিলাম, আমার ভয় কি, আমার হস্তে রামকবচ রহিয়াছে এবং মৃদুস্বরে তারকব্রহ্মনাম জপ করিতে লাগিলাম। কিয়ৎক্ষণ পরে আবার চক্ষু খুলিলাম, তখন সে মূর্ত্তি আর নাই। সাহস পাইয়া উঠিয়া বসিলাম এবং জড়িত কণ্ঠে আমার বন্ধুকে ডাকিতে লাগিলাম।

রাসবিহারীবাবু উঠিয়া বলিলেন—'কি মহাশয়?'

আমি তখন প্রদীপ জ্বালিয়া সমস্ত ঘটনা তাঁহাকে প্রকাশ করিয়া বলিলাম। তিনিও অত্যন্ত ভীত হইলেন। সমস্ত রাত্রি আমরা বসিয়া গল্প করিয়াই কাটাইয়া দিলাম। পরদিন প্রভাতে সে গৃহ ত্যাগ করিয়া অন্যত্র আশ্রয় গ্রহণ করিলাম।

আহারাদি করিয়া সাড়ে দশটার সময় স্কুলে গেলাম। টিফিনের সময় ডাকওয়ালা পিয়ন একখানি পত্র দিল। দেখিলাম সেখানি রমাপ্রসন্ন মজুমদার মহাশয় লিখিয়াছেন। চিঠির তারিখ ও ছাপ গতকল্যকার। চিঠিখানিতে লেখা আছে :—

শ্রীশ্রীদুর্গা শরণং

পরম শুভাশীর্ব্বাদাঃ সন্তু বিশেষঃ

বাবাজীবন গতকল্য তোমার সহিত সাক্ষাৎ হওয়ার পর আমি তোমাদের বাটীতে গিয়াছিলাম এবং তোমার মাতাঠাকুরাণীকে তোমার নিমিত্ত একটি

রামকবচ দিয়া আসিয়াছি। তাঁহাকে অনুরোধ করিয়াছি যে অগুই তিনি সেটি যে কোন উপায়ে যেন তোমাকে পাঠাইয়া দেন যাহাতে অগুই নিশাগমের পূর্ব্বে কবচটি তুমি ধারণ করিতে পার। বোধ হয় অদ্য রাত্রে তুমি কোনরূপ ভয় পাইবে কিন্তু সেই রামকবচটির গুণে তোমার কোন বিপদ হইবে না। কবচটি তুমি নিয়ত ধারণ করিয়া থাকিবে এবং আর যদি কখনও ভয়ের কারণ ঘটে তবে তারকব্রহ্মনাম জপ করিবে। সর্ব্বদা শুদ্ধাচারে থাকিবে। অত্র কুশল। মা ভবানী তোমার মঙ্গল করুন। ইতি—

নিয়ত আশীর্ব্বাদক
শ্রীরমাপ্রসন্ন দেবশর্ম্মা

পত্রখানি পড়িয়া আমার বিস্ময়ের অবধি রহিল না। সেখানি রাসবিহারী বাবুকে দেখাইলাম, তিনিও খুব আশ্চর্য্য হইলেন।

পূজার ছুটির সময় বাড়ী গিয়া প্রথমে মজুমদার মহাশয়কে প্রণাম করিতে গেলাম। যে বিপদ হইতে আমাকে উদ্ধার করিয়াছেন, তাহার জন্য অনেক কৃতজ্ঞতা প্রকাশ করিয়া জিজ্ঞাসা করিলাম—'আচ্ছা, আমি যে সেই রাত্রে ভয় পাইব একথা আপনি কি করিয়া জানিতে পারিয়াছিলেন?'

একটু মৃদু হাস্য করিয়া মজুমদার মহাশয় বলিলেন, 'তুমি যখন সেদিন আসিয়া আমাকে প্রণাম করিলে, তখন আমি দেখিলাম একটি প্রেতাত্মা তোমার পশ্চাৎ পশ্চাৎ বেড়াইতেছে। কোনও কারণে সে তোমার উপর ভয়ানক ক্রুদ্ধ হইয়াছে এবং তোমার প্রাণহানি করিবার মানসেই তোমার সঙ্গ লইয়াছে। কেবল উপযুক্ত ক্ষণ পায় নাই বলিয়া সে এ পর্য্যন্ত কৃতকার্য্য হইতে পারে নাই। তুমি চলিয়া গেলে আমি গণনা করিয়া দেখিলাম যে সেই রাত্রেই ক্ষণ উপস্থিত হইবে। তাই তাড়াতাড়ি একটি রামকবচ লিখিয়া তোমার মাতাঠাকুরাণীকে দিয়া আসিয়াছিলাম। যাহা হউক কবচটি তুমি কখনও পরিত্যাগ করিও না।'

আমি বলিলাম, 'মজুমদার মহাশয়, আমার সঙ্গে যে লোকটি সেই ঘরে শয়ন করিতেন, তিনি কোনওরূপ ভয় দেখিলেন না কেন? আমরা উভয়েই একত্র সেই বাড়ীতে ছিলাম, আমার উপরই ভূতের এত আক্রোশ কেন?'

মজুমদার মহাশয় জিজ্ঞাসা করিলেন—'সে লোকটির নাম কি?'

'তাঁহার নাম রাসবিহারী মুখোপাধ্যায়।'

'তিনি ব্রাহ্মণ, এই কারণে ভূত সহসা তাঁহার কিছু করিতে পারে নাই। তুমি কায়স্থ, তোমার প্রাণহানি করা তাহার পক্ষে সহজ হইত।'

এই কথা শুনিয়া কিয়ৎক্ষণ আমি নীরবে চিন্তা করিতে লাগিলাম। পরে বলিলাম—'সে ভূত কি এখনও আমার অনিষ্ট চেষ্টা করিতেছে?'

'করিতেছে। আর একবার সে তোমায় দেখা দিবে। কিন্তু সে ক্ষণ কতদিনে উপস্থিত হইবে তাহা আমি এখন বলিতে পারি না। কিন্তু এই রামকবচের বলে তোমার কোনও বিপদ হইবে না।'

তাহার পর অষ্টাদশ বৎসর কাটিয়া গেল। সে ভূতের কথা আমি প্রায় বিস্মৃত হইলাম। কিন্তু রামকবচটি বরাবর সযত্নে ধারণ করিয়াছিলাম। আমি ক্রমে দ্বিতীয় শিক্ষক হইতে প্রধান শিক্ষকের পদে উন্নীত হইলাম। পরে আরও কয়েক বৎসর সুখ্যাতির সহিত কর্ম্ম করিয়া প্রেসিডেন্সী বিভাগের ডেপুটি ইনস্পেক্টারি পদ প্রাপ্ত হইলাম। আমার বেতন দেড়শত টাকা হইল। মফঃস্বলে নানা স্থানে ভ্রমণ করিয়া আমাকে বিদ্যালয় পরিদর্শন করিতে হইত। একদিন মেদিনীপুর জেলার একটি গ্রাম্যস্কুল পরিদর্শন করিতে যাইতেছি। সন্ধ্যার পর আহারাদি করিয়া, একখানি গরুর গাড়ী ভাড়া করিয়া, সেই গ্রামাভিমুখে রওযানা হইলাম। শরৎকালের পরিষ্কার রাত্রি। আকাশে চাঁদ ছিল। ডিষ্ট্রিক্ট বোর্ডের পাকা রাস্তা দিয়া গাড়ী মন্থর গমনে চলিয়াছে। আমি প্রথমে শুইয়া ঘুমাইবার চেষ্টা করিলাম। ঘণ্টা দুই এপাশ ওপাশ করিয়া যখন কিছুতেই ঘুম হইল না, তখন চক্ষু মুছিয়া উঠিয়া বসিলাম। দেখিলাম গাড়োয়ান তাহার বসিবার সেই সঙ্কীর্ণ স্থানটুকুতে কোন প্রকারে শুইয়া ঘুমাইয়া পড়িয়াছে। জ্যোৎস্না রাত্রি—পরিষ্কার পথ পাইয়াছে—গোরু দুটি অবাধে আপন মনে চলিয়াছে। রাস্তার দুই ধারে বৃক্ষের শ্রেণী, কোথাও বা দূরে দূরে, কোথাও বা ঘন সন্নিবদ্ধ। ঝুর ঝুর করিয়া বাতাস দিতেছে। গাড়োয়ান আরামে নিদ্রা যাইতেছে দেখিয়া গরীবকে জাগাইতে আমার ইচ্ছা হইল না। অথচ গোরু দুইটা অরক্ষিত অবস্থায় পথ চলে তাহাও নিরাপদ নহে। এই বিবেচনা করিয়া আমি আর শুইলাম না, বসিয়াই রহিলাম।

এই অবস্থায় প্রায় ঘণ্টাখানেক কাটিল। আমার একটু একটু তন্দ্রা আসিতে লাগিল। আমি বসিয়া বসিয়া ঢুলিতে লাগিলাম, আবার জাগিয়া

উঠিতে লাগিলাম। হঠাৎ গোরু দুইটা থামিয়া গেল, একটা ঝাঁকানি দিয়া গাড়ীখানা দাঁড়াইয়া পড়িল। আমার তন্দ্রা ছুটিয়া গেল।

চক্ষু খুলিয়া দেখি, সেই ভীষণ মূর্ত্তি! গোরু দুইটার সম্মুখে পথ অবরোধ করিয়া গাড়ীর জোয়ালের উপর দুইটা শীর্ণ হস্ত রাখিয়া, সেই শুষ্ক চর্ম্মাবৃত বৃদ্ধ কঙ্কাল দাঁড়াইয়া আছে এবং সেই জলন্ত চক্ষু দুইটা হইতে আমার প্রতি ক্রোধানল বর্ষণ করিতেছে। দেখিয়া আমার শরীরের রক্ত হিম হইয়া গেল। আমি কাঁপিতে লাগিলাম। বুকের কাছে হাত রাখিয়া তারকব্রহ্মনাম জপ করিতে লাগিলাম। কিছুক্ষণ জপ করিতে করিতে দেখিলাম, সে মূর্ত্তি ছায়ার ন্যায় মিলাইয়া যাইতেছে। যখন সে একেবারে অদৃশ্য হইয়া গেল, গোরু দুইটা তখন গাড়ী পশ্চাতে ঘুরাইয়া দিয়া মহাবেগে ছুটিতে লাগিল। যে পথে আমরা আসিয়াছিলাম, সেই পথে দৌড়িতে লাগিল।

ঝাঁকানিতে গাড়োয়ানের ঘুম ভাঙ্গিয়া গেল। সে ধড়মড় করিয়া উঠিয়া বলিল—'বাবু এ কি? গোরু এমন করিয়া ছুটিতেছে কেন?' আমি আসল কথা তাহাকে না বলিয়া কেবল মাত্র বলিলাম—'হয়ত পথে কোনও ভয় দেখিয়াছে তাই ছুটিয়া বাড়ী ফিরিয়া যাইতেছে।' গাড়োয়ান তখন গাড়ী থামাইবার এবং মুখ ঘুরাইবার জন্য অনেক চেষ্টা করিল, গোরু দুইটির লাঙ্গুল টানিয়া ছিঁড়িয়া ফেলিবার উপক্রম করিল, কিন্তু কিছুতেই তাহারা দাঁড়াইল না। দৌড়িতে দৌড়িতে অবশেষে যখন একটা গ্রামের বাজারে উপনীত হইল এবং সেখানে অনেক লোকজন ও অন্যান্য গোরুর গাড়ী দেখিতে পাইল, তখন দাঁড়াইল। গোরু দুইটি ভয়ানক শ্রান্ত হইয়া পড়িয়াছিল দেখিয়া আমি গাড়োয়ানকে বলিলাম—'থাক্, আজ আর কায নাই, গোরুকে খুলিয়া দাও, উহাদের মুখে ঘাস জল দাও, কল্য প্রভাতে তখন আবার যাওয়া যাইবে। অদ্য রাত্রে এইখানেই বিশ্রাম করি।'

তাহার পর আরও সাত বৎসর কাটিয়াছে কিন্তু আর কখনও কোনরূপ ভয় পাই নাই। সে রামকবচটি এখনও ধারণ করিয়া আছি এবং যতদিন বাঁচিব ধারণ করিয়া থাকিব। আমার মাতৃদেবীর এবং মজুমদার মহাশয়ের লিখিত সেই পত্র দুইখানি অদ্যাপি আমার নিকট আছে, যদি কেহ দেখিতে ইচ্ছা করেন ত দেখাইতে পারি।

শ্রীযুক্ত উপেন্দ্রনাথ ঘোষ মহাশয়ের নিকট আমি যেমন শুনিয়াছি, উপরে অবিকল স্বহস্তে তাহা লিপিবদ্ধ করিয়াছি।

শ্রীইন্দুভূষণ সেন

উপরে লিখিত ঘটনাগুলি আমি যেমন বলিয়াছি ইন্দুবাবু তাহা যথাযথভাবে লিপিবদ্ধ করিয়াছেন এবং ঐ ঘটনাগুলি আমার প্রত্যক্ষীভূত এবং অবিকল সত্য।

শ্রীউপেন্দ্রনাথ ঘোষ
গভর্ণমেণ্ট পেন্সনার
সাকিম টগরা, জেলা বীরভূম।

প্রবন্ধপাঠ শেষ হইলে সভাস্থ সকলে কিয়ৎক্ষণ মন্ত্রমুগ্ধবৎ নির্ব্বাক হইয়া বসিয়া রহিলেন। অবশেষে সম্পাদক মহাশয় বলিলেন—"ইন্দুবাবু, সে চিঠি দু'খানি আপনি দেখেছেন?"

"দেখেছি।"

"সে ডাকের চিঠিখানির খাম আছে?"

"আছে।"

"ছাপ তারিখ ঠিক আছে?"

"ঠিক আছে।"

"তাইত!"—বলিয়া সম্পাদক মহাশয় নিস্পন্দভাবে বসিয়া রহিলেন। সভাস্থ অপর সকলে পরস্পরের মুখ চাওয়া চাওয়ি করিতে লাগিল।

তখন সভাপতি মহাশয়, গলা ঝাড়িয়া, বলিলেন, "এর জন্যে আপনারা এত চিন্তিত হচ্ছেন কেন? উপেন্দ্রবাবু যা বর্ণনা করেছেন তার প্রতি অক্ষর সত্য বলে মেনে নিলেও, ভূতের অস্তিত্ব প্রমাণ হয় না।"

সভাস্থ একজন বলিয়া উঠিলেন, "ভূত নয়, তবে কি?"

সভাপতি মহাশয় গম্ভীরভাবে বলিলেন, "ইলেক্‌ট্রিসিটি।"

সভাস্থ সকলে আবার নীরবে বসিয়া রহিলেন। সভাপতি মহাশয় পুনরায় ধীরে ধীরে নিম্নলিখিত গবেষণাপূর্ণ বাক্যগুলি বলিলেন:—

"ভূত নয়, ইলেক্‌ট্রিসিটি। মানুষের আত্মা খানিকটা বিদ্যুৎ ভিন্ন আর কিছুই নয়। গঙ্গার জল যখন বাড়ে তখন কূল ছাপিয়েও অনেক দূর পর্য্যন্ত জল পৌঁছে যায়। গঙ্গা আবার যখন কমে, তখন কূলের বাইরে এখানে ওখানে জল বিচ্ছিন্ন অবস্থায় পড়ে থাকে। সেটা গঙ্গার প্রবাহের অন্তর্গত না হলেও, গঙ্গারই

একটা ভূতপূর্ব্ব অংশ। সেইরকম মানুষের আত্মার হ্রাস-বৃদ্ধি আছে। কোন কারণে আত্মার বিদ্যুৎ বৃদ্ধি হলে মানুষের শরীর ছাপিয়ে বাইরেও খানিকটা এসে পড়ে। আবার যখন কমে তখন আত্মা অর্থাৎ বিদ্যুতের কতক অংশ বিচ্ছিন্ন অবস্থায় বাইরে থেকে যায়। সেই বাইরের অংশ সর্ব্বদাই মানুষের পেছু পেছু ঘুরে বেড়ায়। সে মানুষ যদি কুসংস্কারাপন্ন হয় তবে তাই দেখে ভূত মনে করে এবং ভয়ও পায়।"

ইন্দুবাবু বলিলেন, "তবে তারকব্রহ্মনাম জপ করাতে সে—ভূতই বলুন আর ইলেক্ট্রিসিটিই বলুন—অদৃশ্য হল কেন?"

সভাপতি মহাশয় হাসিয়া উত্তর করিলেন, "এইটে আর বুঝতে পারলেন না? গঙ্গার জল আবার যখন বেড়ে উঠে তখন কি হয়? সেই পূর্ব্বেকার বিচ্ছিন্ন অংশ প্রবাহের সঙ্গে আবার মিলে যায়, তার স্বতন্ত্র অস্তিত্ব লোপ পায়। সেই রকম, তারকব্রহ্মনাম জপ করাতে সেই বাবুটির আত্মা অর্থাৎ ইলেক্ট্রিসিটি হু হু করে বেড়ে উঠলো আর অমনি বাইরের সে বিচ্ছিন্ন অংশটুকু যাকে তিনি ভূত মনে করেছিলেন, ভিতরের অংশের সঙ্গে মিলিত হয়ে এক হয়ে গেল।"

এই মীমাংসা শ্রবণ করিয়া সভাস্থ সকলের মুখে চক্ষে একটা বিস্ময় ও প্রশংসার ভাব দীপ্ত হইয়া উঠিল। অনুচ্চস্বরে কেহ কেহ বলাবলি করিতে লাগিল, "সভাপতি মশাই কি সুন্দর মীমাংসা করে দিলেন, আমাদের সমস্ত সংশয় দূর হয়ে গেল।"

ইন্দুবাবু বলিলেন, "আচ্ছা, তবে সেই গোরু দু'টো ও রকম করলে কেন? যদি বাস্তবিকই তারা কিছু না দেখে থাকবে তবে ভয় পেয়ে দৌড়তে লাগল কেন?"

সভাপতি বলিলেন, "গোরুর দেহটি একটি উৎকৃষ্ট বিদ্যুন্মান যন্ত্র অর্থাৎ গ্যালভ্যানোমিটার। অতি অল্প পরিমাণ ইলেক্ট্রিসিটি কাছে এলেও গোরু তৎক্ষণাৎ জানতে পারে। এই কারণেই গোরুকেই হিন্দুধর্ম্মে পবিত্র বলে বর্ণনা করা হয়েছে। ওই কারণেই মহাদেব এত জন্তু থাকতেও গোরুকেই তাঁর বাহন স্বরূপ নিযুক্ত করেছেন।"

বাচস্পতি মহাশয় বলিলেন, "সে কথা খুবই ঠিক। গোরুই যে মহাদেবের বাহন তা শাস্ত্রেই লেখা আছে। তস্য প্রমাণং যথা—"

এমন সময় ঘড়িতে টং টং করিয়া এগারটা বাজিল। বাচস্পতি মহাশয়ের

প্রমাণপ্রয়োগে বাধা দিয়া সভাপতি বলিলেন, "অনেক রাত্রি হয়েছে। এবার সভাভঙ্গ করা যাক।"

সভ্যগণ তখন উঠিয়া বাহিরে আসিতে লাগিলেন। সম্পাদক মহাশয় বলিলেন, "মোহিতবাবুকে সে চিঠিখানা লিখে পাঠাতে মনে থাকবে ত?"

সভাপতি বলিলেন, "নিশ্চয়। কাল সকালে উঠেই চিঠি লিখে শিশিরবাবুর বাড়ী পাঠিয়ে দেব।"

সভ্যগণ বাহিরে আসিলেন। অত্যন্ত অন্ধকার। টিপ টিপ করিয়া বৃষ্টি পড়িতেছে। সেই জনশূন্য প্রান্তরের মধ্য দিয়া, সেই রাত্রে যাইতে অনেকেরই হৃদয়যন্ত্র ঘন ঘন স্পন্দিত হইতে লাগিল। অবশ্য ভূতের ভয়ে নহে, কারণ ভূত নাই। গাছপালায় যদি কোথাও বিচ্ছিন্ন বিদ্যুৎখণ্ড লুকাইয়া থাকে, এই মনে করিয়া মাত্র।

## পঞ্চদশ পরিচ্ছেদ ॥ মোহিতলাল

কাছারিবাড়ীর সন্নিহিত একটি অনতিপ্রশস্ত কক্ষে মোহিতলালের বৈঠকখানা। ভিত্তিগাত্রে হিন্দুদেবদেবীর কয়েকখানি সুরঞ্জিত চিত্র লম্বিত রহিয়াছে। তাহা ছাড়া বিশুদ্ধানন্দ স্বামী, রামকৃষ্ণ পরমহংস, দয়ানন্দ সরস্বতী ও রামমোহন রায়েরও আলোকচিত্র দেখা যায়। কক্ষটির একদেশে একটি কাচের আলমারি—তাহাতে ইংরাজি, সংস্কৃত ও বাঙ্গালা নানাবিধ ধর্ম্মগ্রন্থ। জানালার নিকট একখানি টেবিল, তাহার সম্মুখে একখানি চেয়ারে একজন পশ্চিমদেশীয় পণ্ডিত বসিয়া রহিয়াছেন। নিকটে একখানি তক্তপোষে শতরঞ্চের উপর মোহিতলাল এবং কলিকাতা হইতে আগত তাঁহার একজন বাঙ্গালী বন্ধু উপবিষ্ট।

প্রভাতকাল। জানালা-পথে মৃদু মৃদু বাতাস আসিতেছে। অভ্যাগত বন্ধুটি, মোহিতের সঙ্গে বসিয়া তর্ক করিতেছিলেন—পণ্ডিতজী মাঝে মঝে টিপ্পনী কাটিতেছিলেন। শেষোক্তের নিবাস মিথিলা—বহুদিন কলিকাতায় আছেন;—বাঙ্গালা ভাষা বেশ বুঝিতে পারেন, কিন্তু ভাল কহিতে পারেন না। ইনি জ্যোতিষী। বড়বাজারে একজন মাড়োয়ারির আশ্রয়ে বাস করেন—ক্রয়বিক্রয়-কার্য্যের শুভক্ষণ গণনা করিয়া দেন। মাঝে মঝে বঙ্গদেশের নানাস্থানে

পর্য্যটনও করেন। অনেক জমিদারের গৃহে বার্ষিক বৃত্তিরও বন্দোবস্ত করিয়া লইয়াছেন। যে সকল গৃহে বাঁধা বৃত্তি নাই—সেখানেও যান। অনেক স্থলেই বলেন—বাবুজীর 'নচ্ছত্র' এখন বড়ই খারাপ যাইতেছে, কিন্তু অমুক তিথির পর একটি অত্যন্ত শুভ 'নচ্ছত্রের' উদয় হইবে। সেইদিন প্রভাতে উঠিয়া স্নান করিবার পুর্ব্বে বাবুজী যেন একটি সবুজ ফল—ডাব হইলেই ভাল হয়—বরুণ দেবতার নাম স্মরণ করিয়া নদীর জলে ভাসাইয়া দেন এবং স্নান করিয়া উঠিয়া যুগল কর্ণে যেন কোনও লালবর্ণের ফুল ধারণ করেন। পণ্ডিতজী সামুদ্রিক বিদ্যায়ও নিপুণ। লোকের হাত দেখিয়া বলেন—বাল্যকালে আপনার কঠিন পীড়া হইয়াছিল, প্রাণের আশা ছিল না। একবার উচ্চস্থান হইতে আপনার পতন হইয়াছিল।—কথাগুলি অধিকাংশ স্থলে মিলিয়াও যায়। পূজার পর বাহির হইয়া দুই তিন মাস পর্য্যটন করিয়া, কিঞ্চিৎ অর্থসংগ্রহ করিয়া পণ্ডিতজী আবার কলিকাতায় ফিরিয়া যান। তাঁহার পায়ে নাগরা জুতা। পরিধানে থান ধুতি—অঙ্গে পুরাতন বিবর্ণ তসরের একটি আংরাখা এবং মস্তকে একটি প্রবলপ্রতাপান্বিত পাগড়ী। পণ্ডিতজীর গোঁফ আছে, দাড়ী কামানো। আংরাখার পকেটে দুইটি পিতলের কৌটা আছে। একটি বড়, একটি ছোট। বড়টিতে তামাকের পাতা এবং ছোটটিতে চুণ থাকে। মাঝে মাঝে পণ্ডিতজী তামাকের পাতার সহিত চুণ মিশাইয়া বাম হস্তের উপরে রাখিয়া, দক্ষিণ হস্তের বৃদ্ধাঙ্গুলি দিয়া সবলে মর্দ্দন করিতেছেন, এবং সেই পদার্থটি গুটি পাকাইয়া, নিম্নের ওষ্ঠ আকর্ষণ পুর্ব্বক তন্মধ্যে নিক্ষেপ করিতেছেন। তামাকুর তীব্রতা-বশতঃ মাঝে মাঝে পণ্ডিতজীর হাই উঠিতেছে এবং হাই আসিলেই তুড়ি দিয়া বলিতেছেন—সীতারাম, সীতারাম।

মোহিতলালের অভ্যাগত বন্ধুটির নাম প্রমথবাবু। ইনি মোহিতলালের সহপাঠী ছিলেন। এম-এ পাস করিয়া এখন একটি ডেপুটিগিরির আশায় আছেন। নভেম্বর মাসে পরীক্ষা হইবে—তজ্জন্য প্রস্তুত হইতেছেন। একটি নমিনেশন যোগাড় হইবার ভরসা পাওয়া গিয়াছে। পূজার সময় দার্জ্জিলিঙে গিয়া বহু টাকা ব্যয় করিয়া প্রমথবাবুর পিতা বড় বড় সাহেবসুবাকে ডালি দিয়া আসিয়াছেন। প্রমথবাবুর একটি বয়স্থা অবিবাহিতা ভগ্নী আছে—তাহার সহিত মোহিতের বিবাহ সম্বন্ধ করিলে সফলতার আশা আছে কিনা ইহাই নির্ণয় করিবার গোপন অভিসন্ধিতে প্রমথবাবুর আগমন।

ভিত্তিলগ্ন ঘড়ীতে সাতটা বাজিল। একজন ভৃত্য এক পেয়ালা গরম চা আনিয়া দাঁড়াইল। প্রমথবাবু তক্তপোষ হইতে উঠিয়া, টেবিলের পার্শ্বস্থ একখানি কাঠের বেঞ্চিতে বসিলেন এবং চা পান করিতে লাগিলেন। তক্তপোষে বসিয়া পান করিলেন না অথবা পেয়ালা পিরীচ টেবিলের উপরেও রাখিলেন না—মোহিতলাল সেটা অনাচার বলিয়া জ্ঞান করিতে পারে, প্রমথবাবুর মনে এ আশঙ্কা ছিল। চা পান করিয়া, ভৃত্যের আনীত জলে হস্তমুখ প্রক্ষালন করিয়া আবার তক্তপোষে উপবেশন করিলেন। স্বীয় নবোদ্ভিন্ন শ্মশ্রু কলাপে অঙ্গুলিচালনা করিতে করিতে বলিলেন, "তার পরে—কি কথাটা হচ্ছিল? হঁ্যা—তুমি যে বললে নিজের আধ্যাত্মিক উন্নতি করতে হলে, সংসারবন্ধনে থেকে হবার যো নেই, সন্ন্যাসী হতে হবে—সেটা কিন্তু তোমার মহা ভুল। মানুষ এই গৃহস্থাশ্রমে থেকেই ধর্ম্মচর্চ্চা করতে পারে, ভজনসাধন করতে পারে—নিজের মুক্তির উপায় করে নিতে পারে। তার জন্যে মানুষের বনে যাবার আবশ্যক হয় না। কি বলেন পণ্ডিতজী?"

পণ্ডিতজী বলিলেন, "ঠিক বাত বাবুজী। খুব ঠিক। দেখিয়ে জনকজী মহারাজ কেত্তা ভারি মাহাৎমা থেঁ—রাজর্ষি থেঁ—গৃহী ভি থেঁ।"

মোহিত বলিলেন, "গৃহে থেকেও ধর্ম্মাচরণ করা যায় তা মেনে নিলাম। কিন্তু ধার্ম্মিক গৃহী ব্যক্তি যে গতিলাভ করে, সংসারত্যাগী তপস্বী কি তার চেয়ে শ্রেষ্ঠতর গতিলাভ করে না? শাস্ত্রে দেখা যায়, তপস্যাপরায়ণ মুনিঋষিরা, সংসারের কোলাহল থেকে অনেক দূরে সরে গিয়ে, বনে জঙ্গলে পাহাড়ে লোকচক্ষুর অন্তরালে দীর্ঘকাল ধরে তপস্যা করতেন।"

প্রমথবাবু বলিলেন, "তপস্যা করতে হলে বনেই যে যেতে হবে এমন কোন মানে নেই। আমি বলি, গৃহে বসেও তপস্যা হতে পারে—আর, সেই তপস্যাতেই বেশী ফল। সংসারের মোহ মায়া লোভ মদ মাৎসর্য্য এ সমস্ত কাটিয়ে উঠে যে তপস্যা, তাই প্রকৃত তপস্যা। বনে গিয়ে তপস্যা, সে ফাঁকি দিয়ে মুক্তিলাভ।"

মোহিত বলিলেন, "দেখ তপস্যা জিনিষটে যে কি তা পূর্ব্বে বুঝতে হবে। শাস্ত্রে লেখা আছে তপস্যা তিন প্রকার। শারীর, বাঙ্ময়, আর মানস। এই তিন প্রকার তপস্যা কি? না—

সুরবিপ্রগুরুপ্রাজ্ঞ-পূজা পাবিত্র্যমার্জ্জবম্।
অহিংসা ব্রহ্মচর্য্যং চ শারীরং বিদ্ধি তত্তপঃ॥

সত্যং প্রিয়ং হিতং বাক্যং যতো নোদ্বিজতে জনঃ।
বেদাদ্যভ্যসনং চাপি তপো বাঙ্‌ময়মুচ্যতে ॥
সৌম্যতা চেতসঃ শুদ্ধির্মৌনমিন্দ্রিয়নিগ্রহঃ।
স্বভাবস্থ পরাশুদ্ধিরুচ্যতে মানসং তপঃ ॥

অর্থাৎ দেবতা, ব্রাহ্মণ, গুরু এবং বিদ্বানজনের পূজা, পবিত্রতা, সৎপথচারিতা অহিংসা এবং ব্রহ্মচর্য্য এই শারীর তপ বলে জানবে। যাতে কারু মনে দুঃখ না হয় এই রকম সত্য প্রিয় এবং হিত বচন, বেদাদি শাস্ত্রের অভ্যাস—এই হল বাঙ্‌ময় তপ। সৌম্যভাব, চিত্তশুদ্ধি, মৌন অর্থাৎ ব্যর্থভাষণ না করা, ইন্দ্রিয় দমন, স্বভাবকে যারপরনাই শুদ্ধ রাখা—সেই মানস তপ।—এখন দেখ, গৃহী ব্যক্তি শারীর তপ পুরোমাত্রায় করতে পারে কিনা। দেবতা, ব্রাহ্মণ, গুরু, বিদ্বানজনের পূজা না হয় করলে, কিন্তু সংসারাশ্রমে থেকে সর্ব্বদা পবিত্রতা রক্ষা করা, অহিংসা, ব্রহ্মচর্য্য পালন—এ সব কি সে পেরে উঠবে? সংসারে যে থাকবে, তাকে বিবাহ করতে হবে, তার সন্তানাদি হবে, তাদের ভরণপোষণের জন্যে তাকে অর্থ উপার্জ্জন করতে হবে—সুতরাং ব্রহ্মচর্য্যরক্ষা, অহিংসা, স্বভাবের পরাশুদ্ধি তার দ্বারা কেমন করে সম্ভব? সংসারের চারিদিকে ঘোর অপবিত্রতা। মানুষ যতই সাবধান হোক, এত অপবিত্রতার মাঝখানে বাস করে নিজেকে কিছুতেই বাঁচিয়ে রাখতে পারবে না।"

পণ্ডিতজী বলিলেন, "ঠিক বাবুজী। ঠিক ঠিক। প্রভু তুলসীদাসজী একটি দোঁহায় বলিয়াছেন—একটা ঘরের চারিদিকে দেওয়ালে যদি কালি মাখানো থাকে এবং একজন লোক সেই ঘরে নিয়ত বাস করে—তবে সে লোক যতই সাবধানে থাকুক, তাহার গায়ে কালি লাগিবেই লাগিবে।"

প্রমথবাবু বলিলেন, "দেখ, তোমার ও সব তপস্যা, মুক্তি টুক্তি মনের ভ্রম মাত্র। রবিবাবু লিখেছেন—

মুক্তি? ওরে, মুক্তি কোথায় পাবি?
মুক্তি কোথায় আছে?
আপনি প্রভু সৃষ্টি-বাঁধন পোরে
বাঁধা সবার কাছে।

দেখ ভাই, আমি তোমার মতন শাস্ত্র টাস্ত্র পড়িনি। আমার সহজ বুদ্ধিতে এই মনে হয়, যখন মানুষ হয়ে পৃথিবীতে জন্মেছি, তখন মানুষের এই দুঃখ কষ্ট, পাপ

তাপ, যদি কিছুমাত্র কমাতে পারি, মানুষের স্বাস্থ্যের, জ্ঞানের, সুখের অংশ কিছুমাত্র যদি বাড়াতে পারি, তবেই আমার জীবন সার্থক, তবেই আমার কর্ত্তব্য সম্পন্ন হল।"

মোহিত বলিলেন, "তুমি হিন্দুসন্তান হয়ে মুক্তি স্বীকার কর না?—আত্মার অস্তিত্বও তা হলে স্বীকার কর না?"

"আত্মার অস্তিত্ব স্বীকার করিলেও, মুক্তির আবশ্যকতা স্বীকার করা হল না। বনে গিয়ে গাছের পাতা খেয়ে, চারিদিক আগুন জ্বালিয়ে ঊর্দ্ধপদে হেঁট-মুণ্ডে তপস্যা করলে তবে আত্মার মুক্তি হবে, তা তো স্বীকার করিইনে।"

"তুমি খৃষ্টান মিশনারির যুক্তি অবলম্বন করছ। কেউ কি বলছে গাছের পাতা খাওয়া আর চারিদিকে আগুন জ্বালিয়ে ঊর্দ্ধপদে হেঁটমুণ্ডে ঝুলে থাকাই মুক্তির উপায়? নির্জ্জনে গিয়ে একমনে ঈশ্বরের ধ্যান করবার জন্যই মুনি ঋষিরা বনে যেতেন। মুক্তি জিনিষটে কিছু হাতী ঘোড়া নয়। শরীরেন্দ্রিয়াভ্যাং আত্মনো মুক্তত্বং মুক্তিঃ। বেদান্তের মতে নিত্যসুখাবাপ্তিই মুক্তি। নৈয়ায়িকদের মতে আত্যন্তিক দুঃখনিবৃত্তিই মুক্তি। শেষ কথাটা একই দাঁড়াল। বেদান্ত-রামায়ণে লেখা আছে—

সমাধিস্থো হৃদি সুখী ক্রীড়তে যঃ প্রকাশতে।
ব্রহ্মভাবং স সম্প্রাপ্য নরো মোক্ষমবাপ্নুয়াৎ॥

অর্থাৎ যে সমাধিস্থ পুরুষ, মনে সুখী থাকে, মনে ক্রীড়া করে, মনেই প্রকাশিত থাকে, সেই পুরুষ ব্রহ্মভাব প্রাপ্ত হয়ে মোক্ষলাভ করে।"

প্রমথবাবু না দমিয়া বলিলেন, "ও ত হল আত্মসুখ। নিজের আত্যন্তিক দুঃখনিবৃত্তি, নিজের নিত্য সুখাবাপ্তি। একে কিন্তু আমি মানব জীবনের উচ্চতম লক্ষ্য বলিনে।"

"তবে তোমার মতে কি উচ্চতম লক্ষ্য?"

"লোকসেবা। যে দুঃখী, তার দুঃখমোচনের চেষ্টা। যে রোগী—তার রোগযন্ত্রণার উপশম করবার চেষ্টা। যে অজ্ঞান, তাকে জ্ঞানের আলো প্রদান করা। আমার মতে লোকসেবাই মানুষের পরম ধর্ম্ম।"

মোহিত বলিলেন, "লোকসেবা?—লোকসেবা সৎকার্য্য তাতে সন্দেহ নেই। কিন্তু লোকসেবা মানুষের পরম ধর্ম্ম, এ কথা আমি স্বীকার করিনে। এ কথা তুমি ইংরিজি পড়ে বলছ।"

পণ্ডিতজী বলিলেন, "হাঁ বাবুজী! ইহা অত্যন্ত ঠিক কথা। লোকসেবা হিন্দুর ধর্ম্ম, এ কথা কোন পুঁথিতে দেখি নাই। তবে যদি বলেন গো-সেবা—হাঁ, সেটা আলবৎ হিন্দুর ধর্ম্ম বটে। আমি একবার গোরক্ষিণী সভায় এ সম্বন্ধে বক্তৃতাও করিয়াছিলাম। চাঁদা আদায়ের জন্য অনেক স্থানে ঘুরিয়াছিলাম—কিন্তু বেশী আদায় করিতে পারি নাই। ইংরাজী পড়িয়া আজকাল কেহই আর হিন্দুধর্ম্ম মানে না। আজকাল অনেক বড়লোক আছে, যাহারা বাড়ীতে সাধু সন্ন্যাসী আসিলে, ব্রাহ্মণ পণ্ডিত আসিলে একটা সিকি দেয় না—কিন্তু হাঁসপাতালে হাজার টাকা চাঁদা দেয়। বাপের শ্রাদ্ধ সংক্ষেপে সারে—কিন্তু কোথাও দুর্ভিক্ষ হইলে তাহার চতুর্গুণ খরচ করে। অন্নদান মহাদান বটে, কিন্তু সে কি ডোম চামার কুর্ম্মী কাহারকে অন্নদান?—সাধু সন্ন্যাসী পণ্ডিত জ্যোতিষীকে অন্নদানই পুণ্য।"

পণ্ডিতজীর কথা শুনিয়া মোহিতলাল ও প্রমথবাবু উভয়েই অল্প অল্প হাসিতে লাগিলেন।

এইরূপ তর্ক বিতর্কে বেলা নয়টা বাজিল। তখন একজন ভৃত্য আসিয়া বলিল, "ছোটবাবু, একটি লোক এসেছে, আপনার সঙ্গে দেখা করতে চায়।"

"কে?"

"সাজিয়াড়া গ্রামের একজন প্রজা।"

"আচ্ছা, আসতে বল।"

ক্ষণপরে নাতিস্থূল, মধ্যবয়স্ক একটি লোক প্রবেশ করিয়া, নতভাবে মোহিতলালকে প্রণাম করিল। তাহার গায়ে একটি চুড়িদার পিরিহান, গলদেশ বেষ্টন করিয়া একখানি আধময়লা উড়ানি।

মোহিতলাল লোকটিকে দেখিয়া চিনিতে না পারিয়া বলিলেন, "তোমার নাম কি?"

"আজ্ঞে, শ্রীরমণচন্দ্র ঘোষ। সাজিয়াড়া গ্রামে নিবাস।"

"কি মনে করে এসেছ?"

রমণ ঘোষ পকেট হইতে একখানি পত্র বাহির করিয়া বলিল, "আমি একটু কাযে সদরে গিয়েছিলাম—সেখানে আমার উকীলের ছেলে, শিশিরকুমার-বাবু, হুজুরের নামে এই চিঠিখানি দিয়েছেন।"—বলিয়া রমণ ঘোষ পত্রখানি মোহিতলালের হস্তে অর্পণ করিল।

মোহিত পত্র লইয়া, খালি বেঞ্চিখানি দেখাইয়া রমণ ঘোষকে বসিতে বলিলেন। রমণ উপবেশন করিল।

মোহিতলাল নীরবে পত্রখানি পড়িতে লাগিলেন। পত্র শেষ করিয়া বলিলেন, "আচ্ছা, ডাকে উত্তর দেব এখন।"

রমণ ঘোষ হাতটি যোড় করিয়া বলিল, "সে আজ্ঞা করবেন না। তাঁরা আমাকে বলে দিয়েছেন, কোন রকম ওজর আপত্তি তাঁরা শুনবেন না। শ্যামাপূজার পূর্ব্বদিনে হুজুরকে সেখানে পৌঁছতেই হবে। নইলে তাঁরা সকলেই আন্তরিক দুঃখিত হবেন। আমাকে তাঁরা বলে দিয়েছেন, নিমন্ত্রণস্বীকারপত্র নিয়ে তবে তুমি আসবে। আমাকে আবার পরশু খুলনায় যেতে হবে।"

একথা শুনিয়া মোহিতলাল একটু চিন্তা করিলেন। শেষে বলিলেন—"এখন ত আমার চিঠি লেখবার সময় নেই। যেতে পারব কিনা, সেটাও বিবেচনা করে দেখতে হবে। তুমি তবে খুলনা যাবার আগে একবার এখানে হয়ে যেও। যা হয় একটা উত্তর লিখে দেব।"

রমণ ঘোষ দণ্ডায়মান হইল। হাসিতে হাসিতে বলিল, "হুজুর—যা-হয়-একটা উত্তর লিখলে হবে না। আপনি যদি যেতে অস্বীকার করেন, তবে তাঁরা আমার উপর বড়ই অসন্তোষ হবেন। আমি কাল বৈকালে এসে হুজুরের চিঠি নিয়ে যাব।"

মোহিত বলিলেন, "আচ্ছা—তা কাল বৈকালেই এস। দেখা যাবে।"

রমণ ঘোষ প্রণাম করিয়া বিদায় গ্রহণ করিল। তখন আবার প্রমথবাবুর সহিত মোহিতলালের তর্ক আরম্ভ হইল।

প্রমথবাবু বলিলেন, "দেখ তুমি যে মুক্তি মুক্তি করে পাগল হচ্চ, এটা কেবল মরীচিকা। আত্মা থাকলে ত তার মুক্তি হবে ?—আত্মা যে আছে তার প্রমাণ পেয়েছ ?"

মোহিত বলিলেন, "কি প্রমাণের কথা বলছ ? চোখে অবশ্য দেখিনি—অন্য কেউও দেখেনি। তার প্রধান কারণ এই যে আত্মা প্রত্যক্ষ প্রমাণের জিনিষ নয়।"

"অন্য কোনও রকম প্রমাণ পেয়েছ ?"

"প্রমাণ আপনার মনের মধ্যে। আদিকাল থেকে, সর্ব্বদেশে সর্ব্বজাতির মধ্যে এই বিশ্বাস দেখা যায় যে মৃত্যুর পরেও মানুষের স্বতন্ত্র সত্বা থাকে। সত্য,

অসভ্য, সকল জাতির লোকের মনে, এই একটা প্রবল আকাঙ্ক্ষা আছে যে মৃত্যুর সঙ্গে সঙ্গেই যে সব শেষ হয়ে গেল তা নয়। মৃত্যুর পর যদি একটা কিছু না থাকবে, তা হলে সর্ব্বকালে সর্ব্বজাতির মনে এ বিশ্বাস কোথা থেকে এল? মানুষের যেমন পিপাসা আছে, তেমনি জল আছে; যেমন ক্ষুধা আছে, তেমনি খাদ্য আছে—সকল আকাঙ্ক্ষার পরিতৃপ্তি আছে। যদি পরলোক না থাকবে, তবে পরলোক সম্বন্ধে এমন আকাঙ্ক্ষা মানুষের মনে কেন?"

এই কথা শুনিয়া প্রমথবাবু মৃদু মৃদু হাসিতে লাগিলেন। বলিলেন—"অসভ্য জাতির মনে পরলোকের ধারণা কেমন করে হয়েছে, তা হার্ব্বার্ট স্পেন্সার অতি সুন্দরভাবে দেখিয়েছেন। তিনি বলেন যে, যে সকল কারণে মানুষ অধিক স্বপ্ন দেখে, অসভ্যদের জীবনযাত্রা-প্রণালীতে সে সকল কারণ পূর্ণমাত্রায় বিদ্যমান। অত্যধিক ক্ষুধা আর অত্যধিক ভোজন তাদের সর্ব্বদাই হয়ে থাকে। হয়ত জঙ্গলে শিকার করতে বেরিয়েছে, দু'দিন খেতেই পেলে না। আবার যখন খেলে, দুদিনের খাওয়া খেয়ে নিলে। তারকেশ্বরে গিয়ে হত্যা দিলে 'বাবা' স্বপ্ন দেন, তা নয়। তুমি দুদিন না খেয়ে এই ঘরে শুয়ে থাক, দেখ কেমন অদ্ভুত অদ্ভুত স্বপ্ন হয়। আবার, গুরুভোজনেও সেই রকম হয়। একজন অসভ্য, সমস্ত দিন না খেয়ে শিকার তাড়া করে বেড়িয়ে, রাত্রে এক জায়গায় শুয়ে ঘুমিয়ে পড়ল। স্বপ্ন দেখলে যেন সে শিকারে বেরিয়েছে, মস্ত একটা হরিণ মারলে, তাকে কেটে কুটে রান্না চড়িয়ে দিলে, খেতে আরম্ভ করবে এমন সময় ঘুম ভেঙ্গে গেল! কিম্বা হয়ত পরদিন আকণ্ঠ ভোজন করে ঘুমুচ্ছে, স্বপ্ন দেখলে যেন একটা ভালুক তাকে তাড়া করেছে। ভালুক এসে তাকে ধরলে। সে চীৎকার করে উঠল, ঘুম ভেঙ্গে গেল। সঙ্গীরা জিজ্ঞাসা করলে—'কেন রে তুই চেঁচালি, তোর কি হয়েছে?'—অসভ্য, স্বপ্ন কাকে বলে জানে না। 'স্বপ্ন দেখেছি'—একথা সে ভাবতেই পারলে না। সে বললে 'আমি অমুক অমুক জায়গায় গিয়েছিলাম, এমন এমন হল, তার পর একটা ভালুক তাড়া করে এসে আমায় ধরলে।' সঙ্গীরা বললে—'দূর—তুই ত বরাবরই এইখানে শুয়ে ছিলি।'—প্রতিদিন এই রকম নানা লোকের নানা ঘটনা থেকে, অসভ্যদের মনে ক্রমে বিশ্বাস হল, এই 'আমি' ছাড়া 'আর একটা আমি' (Other self) আছে। সেই অন্য আমিটাকে ক্রমে আত্মা বলে ধারণা হল।"

মোহিতলাল বলিলেন, "তা হয়ই যদি—হতে বাধা কি ?"

প্রমথবাবু বলিলেন, "বিলক্ষণ !—তুমি বলতে চাও যে মানুষের আত্মা শিকার করে বেড়ায়, ভালুকে তাকে ধরতে পারে ? সে যদি তীর ধনুক ছুঁড়তে পারে এবং ভালুকে যদি তাকে ধরতে পারে, তাহলে ত সে আত্মা জড়দেহবিশিষ্ট। তুমি কি আত্মাকে জড়পদার্থ বলে স্বীকার কর ?"

"অবশ্যই না। কিন্তু অসভ্যদের ভ্রান্তধারণা থেকে ক্রমে সভ্যজাতির উন্নত সত্যধারণা উৎপন্ন হয়।"

প্রমথবাবু বলিলেন, "আমার বক্তব্য হচ্ছে এই। তুমি বললে, পরলোক এবং আত্মার অস্তিত্ব সম্বন্ধে একটা ধারণা, একটা আকাঙ্ক্ষা, মনুষ্যসৃষ্টির আদিকালেও বর্ত্তমান ছিল। আমি দেখাচ্ছি—সেটা, আমরা আত্মা বলতে যা বুঝি, সে ধারণা মোটেই নয়। সেটা সম্পূর্ণ জড়বাদ। এখনও অনেক অসভ্য জাতি আছে, যারা বাপ মা মরলে, কবরের ভিতর খাবার, কাপড় এ সবও পুঁতে দেয়। তাদের ধারণা আমার মার আত্মা এই খাবার খাবে, এই কাপড় পরবে। বেশী দিনের কথা নয়, মাদাগাস্কারের রাণী মরে গেলে, কবরের ভিতর বিস্তর রেশমের পোষাক, অলঙ্কার, কাঁচের বাসন, টেবিল, চেয়ার, একটা বাক্স করে তেত্রিশ হাজার টাকা, রাণীর দেহের সঙ্গে পুঁতে দিয়েছিল।"

মোহিত বলিলেন, "ওটা ভুল, সন্দেহ নেই। কিন্তু দেখ, এ জীবনের পরে আরও একটা জীবন আছে, এ প্রবল আকাঙ্ক্ষা কোথা থেকে এল ?"

"আকাঙ্ক্ষা থাকলেই তার পরিতৃপ্তি আছে, এই তুমি বলতে চাও ? স্পেন্সারের সোসিওলজিতেই লেখা আছে, ভিন্ন ভিন্ন অসভ্যজাতির স্বর্গের 'প্রধল আকাঙ্ক্ষা' কিরূপ ভিন্ন। পাটাগোনিয়গণের 'প্রবল আকাঙ্ক্ষা', স্বর্গে গিয়ে তারা দিবারাত্রি এত মদ খেতে পাবে ( to enjoy the happiness of being eternally drunk ) যে, অনন্তকালেও সে নেশা ছুটবে না। তুমি কি বলতে চাও, তাদের জন্যে পরলোকে নিশ্চয়ই ঐ ব্যবস্থা আছে, তাই মনে এ-প্রবল আকাঙ্ক্ষা ?—তোমার এ প্রবল আকাঙ্ক্ষাবাদের উত্তর, জন ষ্টুয়ার্ট মিল বেশ দিয়েছেন। তিনি বলেন—একজন কেরাণী যখন ত্রিশ টাকা মাইনের চাকরিতে ঢোকে, তখন তার মনে এই প্রবল আকাঙ্ক্ষা থাকে যে এককালে আমি এই আপিসের বড়বাবু হয়ে মাসে তিনশো টাকা রোজগার করব। অথচ দেখা যায় অধিকাংশ কেরাণীর জীবনে সে প্রবল আকাঙ্ক্ষার পরিতৃপ্তি হয় না।"

"এ থেকে কি প্রমাণ হল ?"

"এ থেকে এই প্রমাণ হল যে প্রবল আকাঙ্ক্ষা থাকলেই তার যে একটা পরিতৃপ্তি নিশ্চয়ই আছে, সে ধারণা ভুল।"

এ কথা শুনিয়া মোহিত কিছুক্ষণ নিরুত্তর রহিলেন। শেষে বলিলেন, "দেখ, তর্কের দ্বারা এ সব জিনিষের মীমাংসা হয় না। চিরকাল এ-সকল বিষয়ে তর্ক চলে আসছে, আজও মীমাংসা হয়নি। কোন কালে যে হবে, এমন সম্ভাবনাও অল্প। তর্কের দ্বারা নিজের বুদ্ধির দ্বারা আমি যে এ সব বুঝতে পেরেছি, তা নয়। আমাদের প্রণম্য প্রাচীন মুনি ঋষিরা বলে গেছেন, তাই আমি ভক্তিভরে তাঁদের কথায় বিশ্বাস করি।"

এইবার প্রমথবাবুও নিরুত্তর হইলেন। মোহিতলালের উক্তিতে এমন একটা সরলতা ও দৃঢ়তা ধ্বনিত হইয়া উঠিল যে তাহার কোনও রূপ প্রতিবাদ করিতে তিনি সঙ্কোচ অনুভব করিতে লাগিলেন।—তর্কের গতি অন্য পথে ফিরাইবার অভিপ্রায়ে প্রমথবাবু পণ্ডিতজীকে বলিলেন, "মহারাজ, আপলোক জ্যোতিস গণনা করকে যো সব বাৎ বোলতেহেঁ—কুছবাৎ ঠিক নেহি হোতা কেঁউ ?"

তখন পণ্ডিতজীর সঙ্গে প্রমথবাবুর তুমুল তর্কযুদ্ধ বাধিয়া গেল।

## ষোড়শ পরিচ্ছেদ ॥ রত্নে রত্নে পরিচয়

যে সময় মোহিতলালের বৈঠকখানায় গত পরিচ্ছেদে বর্ণিত তত্ত্বালোচনা চলিতেছিল, তৎকালে কক্ষান্তরে, গোপীকান্তবাবুর মস্তিষ্ক ভিন্ন প্রকার ভাবের দ্বারা আলোড়িত হইতেছিল। বাবু একটি ক্ষুদ্র কক্ষে ফরাস বিছানার উপর বসিয়া, তাকিয়া ঠেস দিয়া, আলবোলায় তামাকু সেবন করিতেছিলেন—তাঁহার সম্মুখে একখানা খোলা চিঠি পড়িয়াছিল।

দুই তিন বার আলবোলার নলে জোরে সুখটান টানিয়া গোপীবাবু পত্রখানি উঠাইয়া লইয়া আবার পড়িতে লাগিলেন। পাঠান্তে, সেখানি আবার ফেলিয়া দিয়া ভ্রুকুঞ্চিত করিয়া চিন্তা করিতে লাগিলেন।

পত্রখানিতে বিশেষ এমন কিছু লেখা ছিল না—কেবল, দরিয়াপুরের নায়েব মথুরানাথ মুখোপাধ্যায় দুই মাসের নিমিত্ত বিদায়ের প্রার্থনা করিয়াছিল।

মথুরানাথ অত্যন্ত বিশ্বাসভাজন আমলা, তাহার স্থানে কাহাকে নিয়োগ করিয়া পাঠাইবেন, ইহাই গোপীবাবুর চিন্তার বিষয়। দরিয়াপুরের ভারপ্রাপ্ত কর্ম্মচারী অত্যন্ত বুদ্ধিমান এবং সর্ব্বোপরি অত্যন্ত বিশ্বাসী হওয়া আবশ্যক, ঠিক তেমন একটি লোক গোপীবাবু খুঁজিয়া পাইতেছিলেন না, অথচ মথুরানাথের বিদায়ের আবেদন মঞ্জুর না করিলেই নয়—সে বড় বিপন্ন।

গদাধরের মানসী মূর্ত্তি গোপীবাবুর মনশ্চক্ষে সমুদিত হইল। এ কয়দিনে তিনি লোকটির সামান্য যাহা পরিচয় পাইয়াছেন, তাহাতে তাহাকে চতুর ও বিশ্বাসী বলিয়া বোধ হয় বটে, কিন্তু তথাপি নূতন লোক। সে কি নির্ভরযোগ্য? একটা কথা এই যে, সে নূতন কর্ম্মে ভর্ত্তি হইয়াছে, নিজ ভবিষ্যৎ উন্নতির আশায় বিশ্বাস রক্ষা করিতে যত্নবান হইতে পারে। লোকটি অত্যন্ত চাপা, কথা বেশী কহে না। এও একটা সদ্‌গুণের মধ্যে। তাহাকে ডাকিয়া একবার কথা পাড়িয়া দেখিলে ক্ষতি কি?

সুতরাং গোপীবাবু গদাই পালকে তলব করিলেন। গদাই সেরেস্তায় বসিয়া আপন কর্ম্ম করিতেছিল, বাবু ডাকিয়াছেন শুনিয়া একটু শঙ্কিতপদে ধীরে ধীরে আসিয়া দর্শন দিল। অত্যন্ত নত হইয়া প্রণাম করিয়া নীরবে দণ্ডায়মান রহিল।

আলবোলার নলে মৃদু মৃদু টান দিতে দিতে বাবু বলিলেন, "গদাধর, তুমি নায়েবী কর্ম্ম জান?"

"আজ্ঞে হ্যাঁ।"

"কখনও করেছ?"

"আজ্ঞে হ্যাঁ। সদরের নায়েবী, মফস্বলের নায়েবী, ও সব আমার করা আছে, জানা আছে।"

"পূর্ব্বে কোথায় কর্ম্ম করতে বলেছিলে?"

"আজ্ঞে, হুগলি জেলায় রমানাথ বসু মশায়ের ইষ্টেটে। তিনি এখন গত হয়েছেন। তাঁর পুত্র এখন গদি পেয়েছেন।"

বাবু কিয়ৎক্ষণ চুপ করিয়া রহিলেন। অন্যদিকে চাহিয়া চিন্তা করিতে লাগিলেন। অবশেষে গদাই পালের দিকে ফিরিয়া বলিলেন, "দেখ, জমিদারী কর্ম্মে সময় সময় অনেক রকম ছল চাতুরী করতে হয়। ঠিক যে ধর্ম্মপুত্র যুধিষ্ঠির হয়ে নিক্তির ওজনে ন্যায়মত কর্ম্ম করে জমিদারী চালানো, তা একালে অসম্ভব। সেটা জান ত?"

গদাধর উত্তর না করিয়া, ভূমিতলে দৃষ্টি করিয়া মৃদু মৃদু হাসিতে লাগিল।

দেখিয়া বাবু সন্তুষ্ট হইলেন। সে যদি লম্ফ ঝম্ফ করিয়া বলিত—'হাঁ হুজুর—আমি তাতে পিছপাও নই'—তাহা হইলে গদাই পালের কার্য্যকারিতা সম্বন্ধে তিনি সন্দিগ্ধ হইতেন। বলিলেন—"তুমি প্রবীণ হয়েছ, এসব অবশ্যই তোমার জানা আছে। আজকাল ইংরেজের রাজ্য, আইন কানুন বড় শক্ত। বিষয় কার্য্যেরও ক্ষতি না হয়, মনিবেরও মান ইজ্জৎ বজায় থাকে, এই দুইদিক সামলে যে আমলা চলতে পারে, সেই দক্ষ বলে গণ্য হয়। তার উন্নতি হয়, পদবৃদ্ধি হয়।"

গদাই ধীরে ধীরে, অনুচ্চ স্বরে বলিতে লাগিল, "আজ্ঞে আমরা মুখ্যু সুখ্যু মানুষ—তবে এইটে বুঝি, যার নুন খাচ্ছি, প্রাণ দিয়েও তার উপকার করতে হবে। হুজুর এখনি মনিবের মান ইজ্জত বাঁচিয়ে চলবার কথা বললেন। কথাটা যখন তুললেন তখন নিবেদন পাই—মনিবের ইজ্জৎ বাঁচাবার জন্যে, এ অধম ছ'টি বচ্ছর জেল খেটে এসেছে।"

গোপীবাবু আশ্চর্য্য হইয়া বলিলেন, "তুমি জেল খেটে এসেছ?"

গদাই সগর্ব্বে বলিল, "আজ্ঞে হ্যাঁ।"

"কেন, ব্যাপার কি হয়েছিল?"

"আজ্ঞে, একটা দাঙ্গা হয়ে গিয়েছিল, খুন হয়ে গিয়েছিল। একেবারে সঙ্গীন মামলা। মনিবের দোষ আমি নিজের ঘাড়ে নিয়ে ছ' বচ্ছর জেল খেটে এসেছি। এতদিন এ কথা প্রকাশ করিনি—আজ কেবল হুজুর কথাটা তুললেন বলেই বললাম।"

গোপীবাবুর মন গদাধরের প্রতি অত্যন্ত ভাবসিক্ত হইয়া উঠিল। ভাবিলেন হাঁ—এই আদর্শ ভৃত্য বটে। এতক্ষণ গদাধর দাঁড়াইয়া ছিল, তাহাকে বসিতে আদেশ করিলেন। গদাই ফরাসের বাহিরে উপবেশন করিল। বাবু তখন জিজ্ঞাসা করিলেন, "জেল থেকে কতদিন হল বেরিয়েছ?"

"বেশী দিন না। গত ভাদ্র মাসে।"

"তুমি যখন জেলে, সেই সময় বুঝি তোমার পুরোণো মনিব মারা গেলেন?"

"আজ্ঞে হ্যাঁ। জেল থেকে বেরিয়ে তাঁর শ্রীচরণ আর দেখতে পাইনি।"—বলিয়া গদাই মুখের ভাবটি অত্যন্ত কাঁদোকাঁদো রকম করিল।

গোপীবাবু বলিলেন, "বুঝেছি। নইলে আর তোমাকে অন্যত্র চাকরির

জন্যে আসতে হয়! তিনি বেঁচে থাকলে কি তোমার মত চাকরকে ছাড়েন?—তা, তাঁর ছেলে তোমার কদর বুঝলে না?"

"আজ্ঞে হ্যাঁ—তিনি আমায় রাখবার জন্যে খুব জেদাজেদি করেছিলেন। ছেলেবেলা থেকে কোলে পিঠে করে মানুষ করেছিলাম কিনা—চাকর হলেও আমায় গদাইকাকা বলে ডাকেন। বললেন গদাইকাকা, তুমি না থাকলে আমার বিষয় সম্পত্তি লণ্ড ভণ্ড হয়ে যাবে। কিন্তু সেখানে আমার আর মন টিকলো না। প্রথমত যে মনিবের জন্যে প্রাণ দিতেও কাতর ছিলাম না, সে মনিবই নেই। তার পর, জেলে থাকতে থাকতে আমার পরিবারেরও কাল হয়েছিল—জেল থেকে বেরিয়ে তাকেও দেখতে পাইনি। পৈত্রিক আমলের যে বাড়ীখানি ছিল, সেখানিও ভেঙ্গে চুরমার হয়ে গেছে। এই সব নানা কারণে সেখানে আর মন টিকলো না। তাই বেরিয়ে পড়লাম। একটা পেট বইতো নয়, যেখানে যাব, সেখানেই এক মুঠো ফেনেভাতে জুটবে। হুজুরের নাম শুনে এসেছিলাম—আসবা মাত্রই হুজুরের দয়াও হয়ে গেল—আশ্রয় পেলাম।"

গোপীবাবু অল্প অল্প হাসিতে হাসিতে বলিলেন, "তোমার মতন একজন কর্ম্মচারী পাওয়া আমার পক্ষে খুবই লাভ, কিন্তু তোমায় অত সহজে ছেড়ে দেওয়া তোমার সে মনিবের ছেলের উচিত হয়নি।"

গদাই বলিল, "আজ্ঞে সে রকম পীড়াপীড়ি যদি করতেন—যদি বলতেন আচ্ছা তোমার বাড়ী পড়ে গেছে, আমি নিজ ব্যয়ে তোমার বাড়ী তৈরি করে দিচ্ছি—কিম্বা যদি বলতেন, আহা, আমাদের জন্যে তুমি বড় কষ্ট পেয়েছ, আচ্ছা এই পাঁচশো টাকা নাও, তোমায় বখশিস করলাম—তা হলে কি করতাম বলা যায় না। আসল কথা কি জানেন হুজুর—সে সব পুরোণো আমলে দিন-কাল এক অন্য রকম গিয়েছে। মনে ভাবলাম, কর্ত্তার আমলে যে রকম মান ইজ্জতের সঙ্গে কাটিয়েছি, নূতন আমলে কি আর সে রকমটি হবে? আজকাল এই সব ইংরিজীনবীশ কালেজী ছোকরাদের আমি বড় ডরাই। সাপকে, বাঘকে, ক্ষ্যাপা শেয়ালকে যেমন ডরাই—এই অল্পবয়সে চোখে সোণার-চশমা-আঁটা ছোকরাদেরও সেই রকম ডরাই। কেন বলতে পারিনে, কিন্তু মনে মনে কেমন একটা আতঙ্ক আছে।"—বলিয়া গদাই চুপ করিল।

চশমাধারী কালেজীয় যুবকের প্রতি গদাই পালের এই অশ্রদ্ধায়, গোপীবাবুর মনোবীণায় একটি অনুকূল তন্ত্রী বাজিয়া উঠিল। তিনি স্থির করিলেন, গদাই

পালকেই দরিয়াপুরের নায়েবী কর্ম্মে একটিনি করিতে পাঠাইবেন। প্রকাশ্যে বলিলেন, "দেখ, এখান থেকে তিন ক্রোশ দূরে, আমাদের একটা বড় মৌজা আছে। সে গ্রামের নাম দরিয়াপুর। সে মহালে বছরে পাঁচ ছ' হাজার টাকা তসীল। সেখানকার নায়েব মথুর মুখুর্য্যে দু'মাসের বিদায়ের জন্যে আবেদন করেছে, তার ছেলের বড় পীড়া, কলকাতায় নিয়ে গিয়ে চিকিৎসা করাতে চায়। তার সেই কাযটি তুমি দু'মাস কর।"

হাতদুটি যোড় করিয়া গদাধর বলিল, "হুজুর মা বাপ। যা আজ্ঞে করবেন, চাকর তাই করবে।

বাবু বলিলেন, "তুমি এখন বুঝি পনেরো টাকা বেতন পাচ্ছ?"

"আজ্ঞে হ্যাঁ।"

"যে দু'মাস তুমি একটিনি করবে, মথুর মুখুর্য্যের যা পুরো বেতন, মাসিক ত্রিশ টাকা হিসাবে পাবে। তোমার কায কর্ম্মে আমি যদি সন্তুষ্ট হই, ক্রমে মফস্বলের কোন মহালের নায়েবী পদ খালি হলেই তোমায় পাকা করে দেওয়া যাবে।"

গদাধর হাতদুটি যোড় করিয়া নতদৃষ্টিতে বসিয়া রহিল।

বাবু কিয়ৎক্ষণ নীরবে ধূমপান করিলেন। শেষে বলিলেন, "দেখ, সে মহাল সম্বন্ধে একটা গোপনীয় কথা আছে। দেখ দেখি, বাইরে কেউ নেই ত?"

গদাধর বাহিরে গিয়া, বারান্দায় একটু ঘুরিয়া আসিল। বলিল—"আজ্ঞে, কেউ নেই।"

"আচ্ছা, কাছে সরে এসে বস।"

বাবু যে জাজিমের উপর বসিয়া ছিলেন, তাহার বাহিরে শুধু চাদরের উপর গদাই সঙ্কুচিত হইয়া উপবেশন করিল। বাবু স্বর নামাইয়া বলিলেন, "দেখ, ঐ দরিয়াপুর মৌজাতে একঘর গোয়ালা আছে। তারা দুই ভাই ছিল, কেনারাম ঘোষ আর বেচারাম ঘোষ। ছোট ভাই বেচারাম একটি যুবতী স্ত্রী রেখে মারা যায়, সন্তানাদি কিছুই হয়নি। কেনারাম, ছোট ভাইয়ের জমি-জমাগুলি ভোগদখল করছে, অথচ সেই অনাথা বিধবা ভাজটাকে যৎপরোনাস্তি কষ্ট দিত। দুবেলা পেট ভরে খেতে দিত না, মারত, তার যন্ত্রণার সীমা পরিসীমা ছিল না। কষ্ট আর সহ্য করতে না পেরে স্ত্রীলোকটা বাড়ী ছেড়ে পালিয়ে যায়। কোনও স্থানে এখন সে লুকোনো আছে। তুমি গিয়ে সে

কেনারামের উপর খুব খর নজর রাখবে। অথচ সে যেন জানতে না পারে। যদি দেখ সে থানা পুলিসে যাচ্ছে, কিম্বা সদরে যাচ্ছে—তৎক্ষণাৎ আমায় খবর দেবে। বুঝতে পেরেছ?

গদাই বলিল, "আজ্ঞে হ্যাঁ, বুঝেছি। সে ঠিক হবে এখন। কোনও চিন্তা করবেন না। যাতে সে সাত জন্মে কোনও সন্ধান না পায় এমন উপায় আমি করব।"

এ কথা শুনিয়া গোপীকান্তবাবুর মনে একটু কৌতূহল জন্মিল। জিজ্ঞাসা করিলেন—"কি উপায় করবে?"

"আজ্ঞে, তার অনেক উপায হতে পারে। আপাততঃ একটা যা মাথায় আসছে, নিবেদন পাই। অপরাধ নেবেন না, সে স্ত্রীলোকটার নাম কি?"

গোপীবাবু বলিলেন, "নামে প্রয়োজন কি?"

"আজ্ঞে প্রয়োজন আছে, একখানা চিঠি তৈরি করব ভাবছি।"

"তার নাম গঙ্গামণি।"

"আজ্ঞে আপাততঃ মৎলব করছি, গঙ্গামণির নামে একখানা চিঠি আগে থেকে তৈরি করে রাখব। দরিয়াপুরে গিয়ে দু' চার দিন পরে, একদিন কেনারামকে ডেকে পাঠাব। এলে নির্জ্জনে তাকে বলব—'কেনারাম, তোমার কি এক ভাই ছিল, বেচারাম বলে?'—সে বলবে—'আজ্ঞে হ্যাঁ।'—আমি বলব—'ভাই তোমার মরেছে নাকি?'—সে বলবে—'আজ্ঞে হ্যাঁ।'—'সে ভাইয়ের ওয়ারিশ কে?'—খুব সম্ভব সে বলবে—'আজ্ঞে, ওয়ারিশ আমি।'—আমি বলব—'তার এক স্ত্রী আছে না?'—'আজ্ঞে হ্যাঁ।'—আমি তখন বলব—'তা হলে ওয়ারিশ তুমি কি করে? ওয়ারিশ হল সেই স্ত্রী। বেচারামের হিস্যায় যা কিছু জোৎ জমা আছে, জীবৎমানে সেই স্ত্রীই ভোগ করবে। সে মরে গেলে তুমি তার ওয়ারিশ। এই হচ্চে দায়ভাগের মত—গুপ্তপ্রেস পাঁজিতেও লেখা আছে।'—এই কথা শুনে সে একটু থতমত খেয়ে যাবে। আমি তখন হাতবাক্স থেকে সেই চিঠিখানি বের করে, চশমাটি চোখে দিয়ে মনে মনে পড়ব। শেষে বলব—'দেখ কাশী থেকে এই চিঠিখানি এসেছে। পড়ি শোন। শ্রীশ্রীবিশ্বনাথ শরণং। মহামহিম শ্রীল শ্রীযুক্ত মথুরানাথ মুখোপাধ্যায়, দরিয়াপুর কাছারির নায়েব মহাশয় প্রবলপ্রতাপেষু। পরে মহাশয়ের শ্রীচরণাশীর্ব্বাদে এ জনার প্রাণগতিক মঙ্গল হয় বিশেষ। আমি অনাথা স্ত্রীলোক। দরিয়াপুর গ্রামে আমার শ্বশুরালয়।

আমার স্বামীর মৃত্যু হইয়াছে। বিধবা হইয়া অবধি আমি আমার ভাসুর কেনারাম ঘোষের সংসারে ছিলাম। কিন্তু তাহারা আমায় খাইতে পরিতে দিত না, অধিকন্তু বিষ খাওয়াইয়া আমায় মারিয়া ফেলিবার মৎলব করিয়াছিল। সেই কারণে প্রাণভয়ে আমি গৃহ ছাড়িয়া পলায়ন করিয়া আসিয়াছি। কাশীধামে আসিয়া দেবাদিদেব বাবা বিশ্বনাথের শরণাপন্ন হইয়াছি। নিত্য গঙ্গাস্নান ও দেবদেবী দর্শন করিয়া জীবনের বাকী কয়টা দিন কাটাইয়া দিব ইচ্ছা করিয়াছি। আমার খোরপোষের জন্য মাসে অন্ততঃ দশটি করিয়া টাকা প্রয়োজন। আমার মৃত স্বামীর হিস্যায় যে সকল জমিজমা আছে, তাহার সমস্ত উপসত্ব আমার ভাসুর কেনারাম ঘোষ লুটিয়া খাইতেছে। অথচ জীবৎমানে আমিই আমার স্বামীর হিস্যার মালিক। সেই জন্যই আমাকে বিষ খাওয়াইয়া মারিয়া ফেলিতে চাহিয়াছিল। আমি ইচ্ছা করিলে থানা পুলিশ করিতে পারিতাম, আদালত করিতে পারিতাম, কিন্তু তাহার আবশ্যকতা দেখি না। কোন মতে আমার খোরপোষ চলিলেই আমি নিশ্চিন্ত মনে হরিনাম করিতে পারি। অতএব অধীনীর নিবেদন এই যে আমার নিজ হিস্যার উপসত্ব হইতে মাসে মাসে দশটি করিয়া টাকা উক্ত কেনারাম ঘোষের নিকট হইতে আদায় করিয়া নিম্নলিখিত ঠিকানায় মনিঅর্ডার যোগে পাঠাইতে আজ্ঞা হয়। আপনি জমিদারের প্রতিনিধি, গ্রামের হর্তা কর্তা। আপনিই আমার থানা পুলিশ, আপনিই আমার মেজেষ্টার। এই কারণে আপনার শরণাপন্ন হইলাম। যাহাতে দুঃখিনী বিধবার প্রাণরক্ষা হয়, কৃপাবলোকনে এমত উপায় করিবেন। ইতি শ্রীমত্যা গঙ্গামণি দাস্যা। টাকা পাঠাইবার ঠিকানা শ্রীরামচন্দ্র হাজরা যাত্রীওয়ালা, কালীতলার মোড়, দশাশ্বমেধ ঘাট, বেনারস সিটি।'—চিঠি শেষ করে বলব—'হ্যাঁরে বেটা—এই রকম তোর ব্যাভার? বিধবা ভাজটাকে খেতে না দিয়ে দেশছাড়া করেছিস? বিষ খাইয়ে তাকে মেরে ফেলবার চেষ্টায় ছিলি? তুই ত দেখছি ভারী নরাধম! আমি যদি থানার দারোগাকে এই চিঠিখানা পাঠিয়ে দিই, তবে তোর দশাটা কি হয় বল্ দেখি? এখনি কনেষ্টবল এসে, তোকে পিঠমোড়া করে বেঁধে, জুতো মারতে মারতে যে ধরে নিয়ে যায়। শেষে ৩০৭ ধারায় চালান হয়ে দশটি বচ্ছর শ্রীঘর।'—সে অবিশ্যি নিজের দোষ অস্বীকার করবে। তখন তাকে বলব—'যা, ঐ ঠিকানায় মাসে মাসে দশটি করে টাকা পাঠিয়ে দিস। সে যে লিখেছে, আমি যেন টাকা আদায় করে করে

পাঠাই, সে সব আমার দ্বারা হবে টবে না। আমার কি আর অন্য কায নেই? নিজের কাযই আমি করে উঠতে পারিনে—তা আবার পরের কায! আমি কি আদালতের পেয়াদা যে ডিক্রীজারি করে বেড়াব? তোর ভাজের হিস্সা থাকে সে আদালতে নালিস করুক গে।'—এই বলে চক্ষু গরম করে বসে থাকব। তার ভাজের সন্ধান কোন কালে ত পাবেই না, ৩০৭ ধারায় গ্রেপ্তার হাওয়ার ভয়ে থানা পুলিসেও যেতে পারবে না।"

গদাধর থামিল। গোপীকান্ত এতক্ষণ অবাক হইয়া তাহার মুখের পানে চাহিয়া ছিলেন। তাঁহার আলবোলার ডাক বন্ধ হইয়া গিয়াছিল, নল হাত হইতে খসিয়া পড়িয়াছিল। গদাধরের উপস্থিতবুদ্ধি এবং তাহার চক্রান্তবিদ্যার পরিচয় পাইয়া তিনি অভিভূত হইয়া পড়িলেন। বাহ্যিক অত্যন্ত নিরীহ লোকটি—দেখা হইলেই প্রণাম করিয়া পাশ কাটাইয়া নতচক্ষে দাঁড়াইয়া থাকে, তাহার ভিতর যে এত চালাকি, গোপীকান্তবাবুর স্বপ্নেরও অগোচর ছিল। গদাধরের প্রতি তাঁহার মন অত্যন্ত প্রসন্ন হইয়া উঠিল। ভাবিতে লাগিলেন, এটি একটি রত্নবিশেষ। ইহাকে কোন মতে হাতছাড়া করা হইবে না। প্রকাশ্যে বলিলেন—"আচ্ছা গদাধর, যদি সত্যিই মণিঅর্ডার করে টাকা পাঠায়?"

গদাই বলিল, "আজ্ঞে, তা সম্ভব নয়। টাকা জিনিষটে সহজে কেউ হাতছাড়া করে না। আর সেই জন্যেই তাকে বলে দেওয়া, ইচ্ছা হয় তুই পাঠাস, আমি ও সবের মধ্যে নেই। আর ধরুন যদি রামচন্দ্র হাজরার নামে টাকা পাঠায়ই—ঐ ঠিকানায় বাস্তবিকই রামচন্দ্র হাজরা বলে এক যাত্রীওয়ালা আছে সে সই করে টাকাগুলি আত্মসাৎ করে নেবে, তার জন্যে কোন চিন্তা নেই। রাম হাজরাকে আমি ভাল রকমই জানি।"

বাবু বলিলেন, "তা বেশ। তবে ঐ রকমই একটা কিছু ফিকির কোরো। তোমার বুদ্ধি বিবেচনা দেখে আমি খুব সন্তোষলাভ করেছি। শুধু দরিয়াপুরে একটিনি করবার দু'মাস নয়, আমি স্থায়ীভাবে তোমার বেতন মাসিক ৩০৲ ধার্য্য করে দিলাম। ভাল করে মন দিয়ে কায কর্ম্ম কর—তোমার আরও উন্নতি করে দেব।"

গদাধরের চক্ষু দিয়া যেন কৃতজ্ঞতা উথলিয়া উঠিতে লাগিল। বলিল—"হুজুর মা বাপ, অধমের প্রতি এ স্নেহ যেন চিরদিন থাকে।"

"তা হলে পরশু তুমি দরিয়াপুর রওনা হও। মথুর মুখুর্য্যের কাছ থেকে

কাগজপত্র টাকাকড়ি বুঝে নিয়ে কায সুরু করে দাও। পরশু থেকে তার ছুটি মঞ্জুর করলাম।"

"যে আজ্ঞে"—বলিয়া গদাই প্রণাম করিয়া প্রস্থান করিল।

বাহিরে আসিয়া দেখিল কাছারির বিস্তীর্ণ প্রাঙ্গণ দিয়া বগলে ছাতি রমণচন্দ্র ঘোষ বাহির হইয়া যাইতেছে। গদাই একটা থামের আড়ালে দাঁড়াইল, যাহাতে রমণ ঘোষ তাহাকে দেখিতে না পায়।

রমণ সদর দরজা দিয়া বাহির হইয়া গেলে গদাই সেরেস্তায় গিয়া একজন সহকর্ম্মীকে জিজ্ঞাসা করিল, "এখনি একটা লোক ছাতি বগলে বেরিয়ে গেল, কে হে?"

"সাজিয়াড়ার একজন প্রজা। নাম রমণচন্দ্র ঘোষ।"

"খাজনা দিতে এসেছিল?"

"না। ছোটবাবুর সঙ্গে দেখা করতে গিয়েছিল। একটা দরকার ছিল বললে।"

"কি দরকার?"

"কি জানি, তা কিছু বললে না।"

"ওঃ"—বলিয়া গদাই নিজের কর্ম্মে প্রবৃত্ত হইল। কিন্তু সেদিন ক্রমাগত ভুল হইতে লাগিল, কারণ তখন তাহার মস্তিষ্কে ক্ষণে ক্ষণে নব নব কৌশলের আবির্ভাব হইতেছে।

## সপ্তদশ পরিচ্ছেদ ॥ গদাই পালের দুশ্চিন্তা

পরদিন বৈকালে গদাই পাল অন্য কর্ম্মচারীকে নিজ কাযকর্ম্ম, কাগজপত্র বুঝাইয়া দিয়া, গোপীকান্তবাবুর নিকট বিদায় গ্রহণ করিতে গেল। বাবু তখন কয়েকজন বন্ধুসহ বসিয়া পাশা খেলিতেছিলেন। গদাধর গিয়া দণ্ডায়মান হইল, তাহাকে দেখিয়াও প্রথমটা কিছু বলিলেন না। পাশার একটা চাল ভাবিতে ব্যস্ত ছিলেন।

একটু অপেক্ষা করিয়া গদাই নিজেই বলিল, "হুজুরের হুকুম হয়েছিল কাল আমি দরিয়াপুর যাব।"

বাবু তখন তাহার প্রতি না চাহিয়াই বলিলেন, "কাল যাচ্ছ ?"

গদাই বলিল, "আজ্ঞে হ্যাঁ—কাল ভোরে রওনা হব।"

বাবু শুধু বলিলেন, "আচ্ছা—বেশ সাবধানে কাযকর্ম্ম কোরো"—বলিয়া পুনশ্চ পাশায় মনোনিবেশ করিলেন।

গদাই প্রণাম করিয়া প্রস্থান করিল।

তখন সন্ধ্যা হইতে অধিক বিলম্ব নাই। সদর রাস্তা হইতে নিজের বাসায় যাইবার পথে নামিবার সময় গদাই হঠাৎ দেখিতে পাইল, বগলে ছাতি রমণচন্দ্র ঘোষ কাছারি বাড়ীর অভিমুখে চলিয়াছে। রমণকে দেখিয়াই গদাই একটা গাছের আড়ালে দাঁড়াইল। সে চলিয়া দৃষ্টিপথের বহির্ভূত হইলে, গদাই পুনরায় চলিতে আরম্ভ করিল।

বাসায় আসিয়া, হাত পা ধুইয়া, একছিলিম তামাক সাজিতে সাজিতে গদাই নানারূপ চিন্তা করিতে লাগিল। ভাবিল—রমণ ঘোষ এমন ঘন ঘন যাতায়াত আরম্ভ করিয়াছে কেন ? তাহার অভিপ্রায়টা কি ? কোনওরূপ গূঢ় অভিসন্ধি নাই ত ?

তামাক ধরিল। দুই চারি টান টানিয়া হুঁকাটি হাতে নামাইয়া, দুই চক্ষু ঊর্দ্ধে তুলিয়া আবার সে চিন্তাসাগরে মগ্ন হইল। ভাবিতে লাগিল—ঘোষের পোকে বিশ্বাস নাই। কি করিতে আসে ? কাল ছোটবাবুর কাছে গিয়া কি গোপন পরামর্শ করিতেছিল ? জোৎজমা খাজনাপত্র সম্বন্ধে কোনও কথা নিশ্চয়ই নয়—কারণ ছোটবাবু সে সকল বিষয়ের কিছুই খবর রাখেন না। তিনি ত আপনার পূজা আহ্নিক আর পড়াশুনা লইয়াই আছেন। তবে কি রমণ ঘোষ হঠাৎ ধার্ম্মিক হইয়া উঠিল ? ছোটবাবুর কাছে ধর্ম্মের কথা শুনিতে আসে ? তাঁহাকে গুরু করিয়া শিষ্য হইবে ? কিন্তু ছোটবাবু যে রকম নিষ্ঠাবান, শূদ্রকে যে শিষ্য করিবেন এমন ত বোধ হয় না। নিশ্চয়ই রমণের অন্য কোনও উদ্দেশ্য আছে। বোধ হয় সে কোনও সূত্রে জানিতে পারিয়াছে যে গদাই এখানে চাকরি লইয়াছে। বোধ হয় ছোটবাবুর কাছে সে গদাধরের গুণাগুণ ব্যাখ্যা করিতে আসিয়াছিল। মনে জানে ছোটবাবু লোকটা ভারি কড়াক্কড়। যদি শুনেন গদাধরের জেল হইয়াছিল—সে একজন পাকা জালিয়াৎ—তবে হয় ত তিনি জ্যেষ্ঠকে বলিয়া গদাধরকে অর্দ্ধচন্দ্র দিবার ব্যবস্থা করিবেন। কিন্তু রমণ যদি সে আশা করিয়া থাকে, তবে তাহার দুরাশা—কারণ সৌভাগ্যবশতঃ বড়-

বাবু এমন নীতিবায়ুগ্রস্ত ননীর পুতুল নহেন যে এই সব শুনিয়াই মূর্চ্ছিত হইয়া পড়িবেন।

ভাবিতে ভাবিতে গদাধরের কলিকার আগুন নিবিয়া গেল। হুঁকাটি মুখে দিয়া দুই চারিবার কসিয়া টান দিয়া দেখিল—ধুম বাহির হয় না। তখন সে হুঁকাটি নামাইয়া রাখিয়া পুনরায় চিন্তা করিতে লাগিল।—তাহার মনে হইল—আচ্ছা আজ আমি যখন বাবুর কাছে বিদায় নিতে গেলাম—তখন তিনি আমার সঙ্গে ভাল করে কথা কইলেন না কেন? আমার মুখের পানে চাইলেন না পর্য্যন্ত। আমার উপর কি বিরক্ত হয়েছেন? হয় ত ছোটবাবু আমার নামে তাঁকে কিছু বলে থাকবেন। নইলে বাবুর ভাবটা অমন বদলে গেল কেন? আমার জেল হয়েছিল বলে অথবা আমি জাল করেছি শুনে বড়বাবু কখনই আমার উপর বিরক্ত হন নি। নিশ্চয়ই রমণ ঘোষ আমার নামে লাগিয়েছে যে আমি লোকটা অত্যন্ত নিমকহারাম—বিশ্বাসঘাতক। নইলে জেলের কথা শুনে ত বাবুর কাছে আমার কদর বেড়েই গিয়েছিল। এখনও বেশী দেরী হয়নি। এখন ছোটবাবুর আহ্নিক করবার সময়—হয় ত এখনও রমণ ঘোষ বসে আছে। বাবুর আহ্নিক শেষ হবার আগে যে সে তাঁর দেখা পায়, এমন ভরসা কম। যেতে হল—খবরটা নিতে হল। নইলে সমস্ত রাত্রি ছটফট করতে হবে—রাত্রে আমার নিদ্রে হবে না।

এই ভাবিয়া গদাধর উঠিল। তখন সন্ধ্যা উত্তীর্ণ হইয়াছে—বেশ অন্ধকার। ঘরে দুয়ারে চাবি বন্ধ করিয়া গদাই বাহির হইয়া গেল। কাছারিবাড়ীতে উপস্থিত হইয়া দেখিল, অন্য সকল আমলারা প্রস্থান করিয়াছে—কাছারিতে তালা বন্ধ। প্রাঙ্গণ জনশূন্য—কেবল দুই একজন দরোয়ান সদর দরজায় বসিয়া আছে। একজন দরোয়ান বলিল—"বাবু আবার আসিলেন যে?"

গদাই বলিল, "একখানা জরুরি কাগজ ফেলে গিয়েছিলাম—সেখানা দরিয়াপুর নিয়ে যেতে হবে—তাই একবার এসেছিলাম। কাছারি ত দেখছি বন্ধ হয়ে গেছে।"—বলিয়া গদাধর মোহিতলালের বৈঠকখানার দিকে চাহিল। দেখিল একটি খোলা জানালা দিয়া আলোক নির্গত হইতেছে। ধীরে ধীরে সেইদিকে অগ্রসর হইল। সে জানালাটা পশ্চাৎদিকের দেওয়ালের ভূমি হইতে কিছু উচ্চ। জানালার নিম্নে কতকগুলা শেওলা-ধরা ভাঙ্গা ইঁট পড়িয়া আছে, তাহা ছাড়া সেখানে কচুবন ও আগাছার জঙ্গল। গদাই পা টিপিয়া টিপিয়া সেই

জানালার নিম্নে গিয়া দাঁড়াইল। জানালা উচ্চ হওয়াতে ভিতরের কিছু দৃষ্টিগোচর হইল না। কেবল বুঝিতে পারিল দুইজন লোক কথা কহিতেছে। কণ্ঠস্বরে বুঝিল ছোটবাবু ও রমণ ঘোষ—কিন্তু সকল কথা ধরিতে পারিল না। দুই একটা কথা যাহা কাণে গেল তাহা এই :—

ছোটবাবু বলিলেন, "কবে উৎসব ?"

রমণ বলিল, "শ্যামাপূজার দিন। কিন্তু তাঁরা অনেক করে বলে দিয়েছেন শ্যামাপূজার পূর্ব্বদিনে হুজুরকে সেখানে পৌঁছতেই হবে।"

ছোটবাবু বলিলেন, "আচ্ছা যাব। কাল তুমি যখন এসেছিলে, প্রমথবাবু বলে আমার একটি বন্ধু এখানে বসেছিলেন। তাঁদেরও বাড়ী খুলনার কাছেই। অনেক করে বলে গেছেন যেন আমি তাঁদের ওখানে গিয়ে দিন পাঁচ সাত থাকি। খুলনায় শ্যামাপূজার দিন তাঁদের উৎসব দেখে—পরদিন প্রমথবাবুদের বাড়ী যাব এখন। কবে যাচ্ছ ?"

"আজ্ঞে, আমি কাল সকালেই রওনা হব। শ্যামাপূজা বাদ একেবারে ফিরব।"

"আচ্ছা—তুমি যাও। চিঠির জবাব লিখে দিচ্ছি, নিয়ে যাও। তাঁদের বোলো এখন, শ্যামাপূজার পূর্ব্বদিন আমি গিয়ে পৌঁছব।"

তাহার পর অনুচ্চ স্বরে দুইজনে আরও কি কি কথা হইল, গদাধর ধরিতে পারিল না। কচুবনের মধ্যে খড় খড় করিয়া কি একটা নড়িতে লাগিল। ভয়ানক অন্ধকার, কিছুই দেখা যাইতেছে না। সর্প না কি ঠিক নাই—গদাধর আর দাঁড়াইতে সাহস করিল না। 'হে মা মনসা, রক্ষা কর'—এই কথা মনে মনে বলিতে বলিতে পা টিপিয়া টিপিয়া সে সরিয়া পড়িল। কাছারির প্রাঙ্গণ পার হইয়া, ফটক পার হইয়া, স্বীয় বাসগৃহের অভিমুখে অগ্রসর হইল।

কিয়দ্দূর যাইতেই একজন পেয়াদা তাহার সম্মুখীন হইয়া বলিল, "কে ও, নাজির মশাই ?"

গদাধরের বুকটা চমকিয়া উঠিল। এইমাত্র জানালার নিম্নে অন্ধকারে দাঁড়াইয়া চোরের মত সে আড়ি পাতিয়া আসিয়াছে, তাই কি ছোটবাবু তাহাকে ধরিবার জন্ত লোক পাঠাইয়া দিয়াছেন ? শঙ্কিত স্বরে গদাই উত্তর করিল—"হ্যাঁ—কেন ?"

"বাবু আপনাকে তলব করেছেন।"

"কোন্ বাবু ?"

"কোন্ বাবু আবার ?—জমিদার—মালিক—বড়বাবু।"

"বড়বাবু তলব করেছেন ?—কেন রে ?"

"কি জানি মশাই—তা ত বলতে পারিনে। আমায় শুধু হুকুম দিলেন—যা নাজিরকে ডেকে আন্।"

গদাই পেয়াদার সঙ্গে সঙ্গে চলিল। কিয়ৎক্ষণ পরে বৈঠকখানা ঘরের একটি কক্ষে প্রবেশ করিয়া দেখিল, বাবু একাকী সেখানে বসিযা একখানি বহি পড়িতেছেন।

গদাই প্রণাম করিয়া বলিল, "হুজুর কি আমাকে স্মরণ করেছেন ?"

"হ্যাঁ। কাল দরিয়াপুর রওনা হচ্ছ ?"

"আজ্ঞে হ্যাঁ। ভোরে উঠে যাব স্থির করেছি।"

"যাবার কি বন্দোবস্ত করেছ ?"

"আজ্ঞে, চলেই যেতাম। কিন্তু দু' চারটে মোট-মাটারি আছে কিনা, থালাটা-ঘটিটে, দুই একটা ভাঙ্গা ফুটো বাক্স, তাই একটা গোরুর গাড়ী বলে রেখেছি।"

বাবু বলিলেন, "জিনিষ-পত্র গোরুর গাড়ীতেই রওনা করে দিও। কিন্তু তুমি জমিদারের নায়েব হয়ে যাচ্ছ, তোমার গোরুর গাড়ীতে যাওয়াটা ভাল দেখায় না;—ওতে ইজ্জতের হানি আছে। আমি পাল্কী বলে দেব এখন, পাল্কী করে যেও।"

এতক্ষণে গদাধরের মন হইতে সমস্ত আশঙ্কা ও সংশয় দূরীভূত হইল। তবে বাবু তাহার উপর রুষ্ট হন নাই। কেহ তাঁহার কাছে কিছু শোনায় নাই। হাত দুইটি যোড় করিয়া গদাই উত্তর করিল, "যে আজ্ঞে হুজুর।"

একটু পরে বাবু বলিলেন, "আর একটা কথা। সেদিন সেই যে একটা স্ত্রীলোকের কথা বলেছিলাম।"

"আজ্ঞে হ্যাঁ।"

"এখন আপাততঃ কেনারাম ঘোষকে ডাকিয়ে কিছু বলবার দরকার নেই। তবে তার প্রতি নজরটা রেখ। যদি দেখ থানায় টানায় যাচ্ছে, তৎক্ষণাৎ আমায় সংবাদ দিও।"

"যে আজ্ঞা।"

"সে স্ত্রীলোকটা এক মাসের উপর বাড়ী ছেড়েছে। যদি থানা পুলিশ করবার হত, এতদিন কেনরাম নিশ্চয়ই করত। তা যখন করেনি, বোধ হয় আর করবেও না। বিষয়ের ভাগীদার, আপদ গেলেই বাঁচে। এখন আর খুঁচিয়ে সে কথা তোলবার দরকার নেই।"

"যে আজ্ঞে।"

"পরে যদি কোনও রকম কিছু করবার প্রয়োজন হয়, তোমাকে জানাব। মাঝে মাঝে তুমি এখানে এসে আমায় খবরাখবর দেবে। সপ্তাহে একদিন হোক, দুদিন হোক।"

"আজ্ঞে হ্যাঁ, তা আসব বইকি। যেমন যেমন হয় জানাব।"

"বেশ তা হলে এসো এখন।"

বাবুর পাদবন্দনা করিয়া গদাধর দ্বিতীয়বার বিদায় গ্রহণ করিল।

## অষ্টাদশ পরিচ্ছেদ ॥ স্ত্রী-চরিত্র

বাহির হইয়া, অন্ধকার পথে ধীরে গদাই আপন বাসস্থানের অভিমুখে অগ্রসর হইল। দুর্ভাবনাটা তিরোহিত হওয়াতে তাহার মনটা বেশ প্রফুল্ল হইয়াছে। আপন মনে গুন্ গুন্ করিয়া গান করিতে লাগিল।

সদর রাস্তা হইতে, পুষ্করিণীর তীরস্থিত নিজ বাসার পথে নামিবার সময় গদাই নক্ষত্রের ক্ষীণালোকে দেখিতে পাইল, তাহার নিকট হইতে পাঁচ হাতের মধ্যে, আপাদমস্তক শ্বেতবস্ত্রে আবৃত এক নারীমূর্ত্তি তাহার দিকে অগ্রসর হইতেছে। দেখিয়াই গদাধরের প্রাণ উড়িয়া গেল। ভাবিল, দৌড় দিই—নিশ্চয়ই ইহা পেতনী। কিন্তু ভয়ে তাহার পা এমন আড়ষ্ট হইয়া গিয়াছে যে, পলাইবারও সামর্থ্য নাই।

ইতিমধ্যে সে নারীমূর্ত্তি তাহার দিকে আর একটু অগ্রসর হইয়া ভীতস্বরে বলিল, "কে গা?"

গদাধরের দেহে প্রাণ আসিল—বুঝিল ইহা হরিদাসীর কণ্ঠস্বর। কাছে সরিয়া গিয়া বলিল, "কে ও, হরিদাসী?"

হরিদাসী বলিল, "এত রাত্রে কোথায় যাওয়া হয়েছিল?"

"রাত কোথায় হরিদাসী—এই ত সন্ধ্যে হয়েছে। তুমি কোথা থেকে ?"

হরিদাসী সে কথার উত্তর না দিয়া বলিল, "বলি হ্যাঁগো, তুমি নাকি কাল ভোরে দরিয়াপুর যাচ্ছ ?"

"হ্যাঁ। তোমায় কে বললে ?"

"আমায় কে বললে ! না বলে কয়ে এই রকম করে চলে যাচ্ছ যে ?"

গদাধর বুঝিল, হরিদাসীর অভিমান হইয়াছে। অনুমান করিল, সে বোধ হয় তাহার বাসাতেই গিয়াছিল, দরজায় তালাবন্ধ দেখিয়া ফিরিয়া আসিতেছে। তাই উপস্থিত-বুদ্ধিবশে বলিল, "তোমার সঙ্গে দেখা করব বলেই ত তোমায় খুঁজে খুঁজে বেড়াচ্ছি হরিদাসী।—নইলে এই ঘুরঘুট্টি অন্ধকার—কোলের মানুষ চেনা যায় না—আমি কখনও বাড়ী থেকে বেরুই ?"

"আমায় খুঁজছিলে ?"—হরিদাসী যেন একটু মোলায়েম হইল।

গদাই কাতর স্বরে বলিল, "তোমায় নয় ত কাকে খুঁজব হরিদাসী ? ত্রিসংসারে আমার আর কে আছে ? এস, এখানে দাঁড়িয়ে কি হবে ? আমার বাসায় এস—অনেক কথা আছে।"—বলিয়া গদাধর অগ্রসর হইল, হরিদাসীও তাহার অনুসরণ করিল।

বাসায় গিয়া, সদর দরজায় খিল বন্ধ করিয়া রোয়াকে একখানি মাদুর পাতিয়া গদাই বসিল এবং হরিদাসীকে বসিতে অনুরোধ করিল। হরিদাসী প্রবলভাবে মাথা নাড়িয়া মাদুরে বসিতে আপত্তি জানাইল—কিয়দ্দূরে ধরা-তলেই উপবেশন করিল।

গদাই বলিল, "তার পর হরিদাসী ?"

হরিদাসী বলিল, "তার পর হরিদাসী ? তোমার আর ন্যাকামি করতে হবে না, রাখ। তুমি যেমন মানুষ, আমি তা বুঝতে পেরেছি। তুমি নাকি দরিয়াপুরের নায়েব হয়েছ ? নায়েব বাহাদুর ?"

গদাই বলিল, "এখনও পাকা নয়—একটিনি।"

"পাকা ডাঁসা আমি বুঝিনে। বড়লোক হয়েছ তাই বুঝি আর মাটীতে পা পড়ছে না ?"

গদাই একটু রসিকতায় চেষ্টা করিয়া বলিল, "বড়লোক আর হলাম কই ? কথায় বলে স্ত্রীভাগ্যে ধন। তুমি যদি আমায় বিয়ে কর—তবে দেখ বড়লোক হই কিনা। তোমার ত দয়া হচ্ছে না।"

হরিদাসী বলিল, "দয়া হচ্ছে না আবার কি ?—কেন, আমি সেদিন কি বলে গেলাম ? আমি ত নিজ মুখে বলে গেলাম আমি রাজি আছি। তুমি বললে এইবার তবে একদিন দুজনে বসে সমস্ত পাকাপাকি স্থির করা যাবে। তারপর কথা নেই বাত্রা নেই চম্পট দেবার উয্যুগ করেছ ?"

গদাই বলিল, "স্ত্রীচরিত্র এই রকমই বটে! বলি হ্যাঁগো হরিদাসী, তার পর থেকে তুমি কি একদিনও এসেছিলে ?—এমুখো হয়েছিলে যে দুজনে বসে পাকাপাকি স্থির করব ?—আমি কোথা রোজ সন্ধ্যেবেলা বসে বসে ভাবছি, আজ হরিদাসী আসবে, আজ যখন এল না তখন কাল নিশ্চয়ই আসবে—কোথায় বা হরিদাসী, আর কোথায় বা কে! আর এখন কিনা উল্টে আমার দোষ ?"

কথাটা শুনিয়া হরিদাসী একটু অপ্রতিভ হইল। মনে মনে বুঝিল, গদাই যাহা বলিতেছে তাহা ত সত্যই বটে। আজ হঠাৎ যখন সে শুনিল, গদাধর নায়েব হইয়া দরিয়াপুর চলিয়া যাইতেছে—তখনই তাহার মনে আগুন লাগিয়া গেল। ভাবিল গদাধর তাহাকে বিবাহ করিব ইত্যাদি যাহা বলিয়াছিল তাহা ছলনা মাত্র—অবোধ স্ত্রীলোক পাইয়া তাহাকে প্রতারণা করিয়াছে। তাই সে রাগে দিশাহারা হইয়া সন্ধ্যার পর গদাধরের অন্বেষণে আসিয়াছিল।

হরিদাসীকে নীরব দেখিয়া গদাই বলিল, "এ দিকে আর আসা হয় না কেন ? সেই রেঁধে খাইয়ে গেলে, বলে গেলে সুবিধে পেলেই আসব, তারপর আর দেখা নেই।"

হরিদাসী বলিল, "কি করে আসি বল না ? আসা কি সহজ ? আমরা হলাম বড়লোকের বাড়ীর চাকরাণী, পথে পথে কি বেড়াতে পারি ? আজ গিন্নীর কাছে কত বাহানা করে তবে এসেছি।"

"তবু ভাল। আমি মনে করলাম বুঝি, পাছে আমায় বিয়ে করতে হয়, এই ভয়ে পালিয়ে পালিয়ে বেড়াচ্ছ।"

হরিদাসী বলিল, "পালাচ্ছি আমি, না, তুমি পালাচ্ছ ? দরিয়াপুর চলে যাচ্ছ, বিয়ের একটা ঠিকঠাক, একটা দিনস্থির, কি করে হবে ?"

গদাই বলিল, "হবে বইকি। ক্রমে একটা দিনস্থির করতে হবে।"

এই কথা শুনিয়া হরিদাসী আবার আগুন হইয়া উঠিল। বলিল—"এমন বেগারঠেলা ভাবে বলছ যে ?"

"বেগারঠেলা কিসে বুঝলে হরিদাসী? স্ত্রীলোকের মন কিনা—সকল বিষয়েই অবিশ্বাস।"

হরিদাসী ক্রুদ্ধ হইয়া বলিল. "দেখ, আমায় বিয়ে করতে যদি সত্যিই তোমার মন থাকে, তবে একটা ঠিকঠাক করে ফেল। এখানে আর আমার মন টিকছে না। যদি বিয়ে না করবার হয়, তাও খোলসা করে বল। আমার সেই যে মাসী ছিল, সে মরে গেছে—আমায় কিছু টাকা দিয়ে গেছে। ভাবছি না হয় কাশী চলে যাই—আমার টাকাকড়ি নিজের যা ছিল আর মাসীর যা পেয়েছি, সব মিলিয়ে গুছিয়ে কাশীতে আমার বেশ চলে যাবে। হরিনাম করব, গঙ্গাস্নান করব, মনের সুখে থাকব। আর দাসীবৃত্তি করতে আমার মন নেই।"

এই কথাগুলি শুনিয়া গদাধরের মস্তকে চট্ করিয়া একটা ফন্দি আসিল। ভাবিল, সেদিনত হিসাব করিলাম ইহার নিজের প্রায় আড়াই শত টাকা আছে। আবার মাসীর টাকা পাইয়াছে বলিতেছে। সে কত টাকা, তাই বা কে জানে। জিজ্ঞাসা করিলে বলিবেও না—অধিকন্তু আমার উপর সন্দেহ হইতে পারে। হরিদাসীর টাকাগুলি হস্তগত করিবার উপায় তখনি তখনি গদাধর একটা স্থির করিয়া ফেলিল।

গদাধর তখন বিনাইয়া বিনাইয়া বলিতে লাগিল—"হরিদাসী, তুমি কি মনে করেছ, যদি তোমায় আমি আজ বিয়ে করতে পাই, তাহলে কাল পর্য্যন্ত ধৈর্য্য ধরি? আসল কথাটা কি জান, এ ত সধবা-বিয়ে নয়, এ বিধবা-বিয়ে। বিধবা-বিয়েতে হাঙ্গাম কত! কুমারী-বিয়ে হত—দুটো মন্তর বলে আগুনে একটু ঘি ফেলে দিলেই হয়ে যেত। বিয়ের মন্তর বলাতে পারে এমন হুঁসিয়ার পুরুতই এ সব পাড়াগাঁয়ে পাওয়া মুস্কিল, কলকাতা ভিন্ন সে দরের পুরুত পাওয়া যাবে না। কলকাতা না গেলে বিয়ে হবে না। কলকাতায় যাওয়া, সেখানে একটা বাসা ভাড়া করা—ধর, অনেক টাকা ব্যয়। আমার কাছে তিন কুড়ি টাকা আছে। তাতে যে সমস্ত খরচ নির্ব্বাহ হয়, এমন ভরসা নেই। সেই জন্তেই একটু গড়িমসি করছি বই ত নয়। তা, ভগবানের কৃপায় একটা উপায়ও হয়েছে।"

হরিদাসী ঔৎসুক্যের সহিত বলিল, "কি উপায় হয়েছে?"

গদাই বলিল, "এক মস্ত সাধুপুরুষের দর্শন পেয়েছি। কিছু টাকা আমায় পাইয়ে দেবার উপায় তিনি করেছেন।"

হরিদাসীর কৌতূহল অত্যন্ত বর্দ্ধিত হইয়া উঠিল। বলিল—“কি উপায় হয়েছে বল না গো!”

গদাই গম্ভীরভাবে বলিল, “মেয়েমানুষের সে কথা শুনে কায নেই।”

হরিদাসী মিনতি করিয়া বলিল, “না গো, বল, তোমার দুটি পায়ে পড়ি।”

গদাই তখন অনুচ্চস্বরে, ধীরে ধীরে বলিতে আরম্ভ করিল:—

“কালকে সন্ধ্যের পর নদীর ধারে বেড়াতে গিয়ে দেখি, একটা অশ্বথ গাছের তলায়, ধুনী জ্বালিয়ে এক সন্ন্যাসী বসে আছেন। তাঁর মাথার জটা কি! একেবারে মাটীতে লতিয়ে পড়ছে। ইয়া হাতের গুলি, ইয়া বুকের ছাতি, টকটক করছে রঙ—তার উপর বিভূতি মাখা—গলায় রুদ্রাক্ষের মালা। একটা বোতলে মদ রয়েছে, একটা মড়ার মাথার খুলিতে তাই ঢেলে খাচ্ছেন। নেশায় দুই চক্ষু যেন একেবারে জবার ফুল—দেখে ভক্তি হল। কাছে গিয়ে বাবাকে প্রণাম করে, যোড়হস্ত হয়ে বসে রইলাম। আমাকে দেখে বাবা বললেন—‘ক্যারে বাচ্চা?—তেরা মুখ অ্যাসা মলিন কাহে?’—আমি বললাম—‘বাবা—আমি বড় গরীব। বিবাহ করবার ইচ্ছে হয়েছে—পাত্রীও ঠিক, কিন্তু কেবল টাকার অভাবে বিয়ে করতে পারছিনে। তাই ভেবে ভেবে আমার চেহারা খারাপ হয়ে গেছে বাবা।’—এই কথা শুনে বাবা খল খল করে হাসতে লাগলেন। বললেন—‘রূপিয়া তো খোলামকুচি হায়। কেত্তা রূপিয়া তেরা চাই?’—আমি হাতযোড় করে বললাম—‘বাবা, শ’ দুই টাকা হলেই আমার বিয়েটি হয়।’ শুনে বাবা বললেন—‘তেরা পাশ কেত্তা রূপিয়া হায়?’ আমি বললাম—‘বাবা—বড় জোর পঞ্চাশ কি ষাট। গরীব মানুষ, কোথা পাব টাকা?’—বাবা বললেন—‘আচ্ছা, কুছ পরোয়া নেই—হাম তুঝে একঠো মন্তর শিখা দেগা—মন্তরকা চোটসে তেরা এক এক রূপিয়া চার চার রূপিয়া হো যাগা।’—আমি বললাম—‘বাবা মন্তরটি তাহলে বলে দিন।’—বাবা বললেন—‘যাও, নদীমে আসনান করকে আও।’—আমি গিয়ে নদীতে চান করে এলাম। ভিজে কাপড়ে এসে বাবার কাছে বসলাম। বাবা বললেন—‘হাম যো যো বাৎ বোলতা হায়, মন দেকে শুনো। তেরা যেত্তা রূপিয়া হায়, একঠো লকড়িকা বাকসমে বন্দ করনা। কৃষ্ণপক্ষ চতুর্দ্দশী রাতমে, কোই বিধবা আওরৎকো কহনা কি তুম চুল এলো করকে, মাটিমে উবুড় হয়ে পড়কে, আপনা দাঁতসে একঠো ঘলঘসে গাছকা শিকড় উপড়ায়কে লাও। ঐ শিকড় লাল সুতাসে বাকসমে বাঁধ দেনা। বাকসমে

পিতলকা তালা বন্ধ করকে, চাভি ঐ বিধবা আওরাৎকো দে দেনা। রোজ রাত দুপুরমে বাকসকে উপর একশো আট বার মন্তরকো জপ করনা। এক মাহিনা বাদ ফিন্ যব কৃষ্ণপক্ষ চতুর্দ্দশীকা রাত আওয়েগা—আওরাৎকো বোলায়কে চাভি খোলনা। তব দেখোগে কি এক এক রূপিয়া চার চার রূপিয়া হো গিয়া।'—বলে, বাবা আমার কাণে মন্তরটি দিলেন। বেশী নয়, কেবল তিনটি অক্ষর।"

হরিদাসী গালে হাত দিয়া, অবাক হইয়া গদাধরের কথাগুলি শুনিতেছিল। গদাই থামিলে পরও কিছুক্ষণ তাহার বাক্যস্ফূর্ত্তি হইল না।

অবশেষে রুদ্ধশ্বাসে হরিদাসী বলিল, "হ্যাঁ গো—সত্যি?"

গদাই বলিল, "সত্যি কিনা পরীক্ষে করে না দেখলে ত বলা যায় না। বাবা যেমন বলেছেন, সেই রকম করে দেখব, টাকা চারগুণ হয় ভালই—না হয়, আমার আসল টাকাটা ত কোথাও যাচ্ছে না।"

"কবে পরীক্ষে করবে?"

গদাই চিন্তিত হইয়া বলিল, "তাই ত ভাবছি। এখন যাচ্ছি দরিয়াপুরে দু'মাসের জন্যে একটিনি করতে—এখন এ দু'মাস ত হবে না। আসি দরিয়াপুর থেকে—তার পর বাবুর কাছে এক মাসের ছুটি নিয়ে বাড়ী যাব। সেখানে আমার পিসী আছে—সে বিধবা—তাকে দিয়েই কৃষ্ণপক্ষের চতুর্দ্দশীর রাত্রে শিকড় তোলাব। কিন্তু পিসীর অনেক বয়স হয়েছে কিনা, তার আবার দাঁত নেই, এই হয়েছে মুস্কিল।"

গদাধর মনে করিতেছিল, হরিদাসী নিশ্চয়ই বলিবে, আগামী কৃষ্ণাচতুর্দ্দশী রাত্রিতে এইখানেই পরীক্ষা আরম্ভ হউক। পরীক্ষার ফলাফল জানিতে হরিদাসীর ঔৎসুক্য কিরূপ প্রবল তাহা উহার কণ্ঠস্বরেই প্রকাশ হইয়া পড়িয়াছে।

গদাই যাহা ভাবিতেছিল, ঠিক তাহাই হইল। পরক্ষণেই হরিদাসী বলিল—"আচ্ছা দেখ, চতুর্দ্দশীর আর ত বেশী দেরী নেই, তা তুমি কেন সেই রাত্রে দরিয়াপুর থেকে এখানে এস না?"

গদাই বলিল, "এলাম না হয়, কিন্তু বিধবা কোথা পাব। যে সে বিধবা হলে হবে না, দাঁতওয়ালা বিধবা চাই।"

"আমি ত রয়েছি। আমিই না হয় ধলঘসের শিকড় তুলে দেব।"

গদাই যেন পরম আপ্যায়িত হইয়া বলিল, "আহা, তা যদি তুমি স্বীকার কর

গদাই নতমস্তকে বলিল, "হুজুরের দয়া হলে সবই হতে পারে।"

জমিদারী সংক্রান্ত আরও কিছুক্ষণ কথাবার্ত্তা হইল। তাহার পর বাবু বলিলেন, "তার পর, সে বিষয়টা সম্বন্ধে কিছু অনুসন্ধান করলে ?"

"আজ্ঞে, হুজুরের যে রকম হুকুম ছিল, কেবল নজরটা মাত্র রেখেছিলাম—তাও অতি সাবধানে, কেউ সন্দেহটি না করতে পারে। কেনারামের বাড়ীর পাশ দিয়ে সর্ব্বদা যাতায়াত করতাম। মফস্বল পরিদর্শন শেষ হয়ে গেলে, একটু অসুবিধা হবে—কারণ বিনা ওজরে সর্ব্বদা কি করে যাব। তাই একটা উপায় ঠাউরেছি—কিন্তু হুজুরের অনুমতি সাপেক্ষ।"

বাবু বলিলেন, "কি উপায়, বল।"

"আজ্ঞে, ঐ কেনারামের বাড়ীর কাছেই, খানিকটে জায়গা পড়ে আছে। একঘর প্রজা ছিল, ফৌত হয়েছে, ওয়ারিশানও কেউ নেই, সরকারেই অর্শেছে। তাই মনে করেছি, সেইখানটা পরিষ্কার করিয়ে একটা ফলের বাগান তৈরী করতে সুরু করি। চারিদিক বাঁশের বেড়া দিয়ে ঘিরিয়ে, আতা, নেবু, কিছু কলা, গোলাপজাম, নারকুলে কুল—এই সব লাগিয়ে দিই, সেই উপলক্ষ্য করে সর্ব্বদাই ওদিকে যাতায়াত হবে—কেউ কিছু সন্দেহ করতে পারবে না।"

বাবু বলিলেন, "এ উত্তম প্রস্তাব। আমি মঞ্জুর করলাম। মাঝখানে একটা আটচালা গোছ তুলে নিও। মেঝেটা আধ হাত আন্দাজ উঁচু করে পাকা করে গাঁথিয়ে নিও। এমন কি মাঝে মাঝে সেখানে বসে কাছারিও করতে পারবে।"

"আজ্ঞে হ্যাঁ, তা হলে ত খুব ভালই হয়। ফলের চারার কি করি তাই ভাবছি।"

বাবু বলিলেন, "তার জন্যে চিন্তা কি ? বাগানবাড়ীতে ফলের অনেক চারা আছে কতকগুলো চারা তুলিয়ে খানদুই গোরুর গাড়ী বোঝাই করে নিয়ে যেও।"

"আজ্ঞে হ্যাঁ, তাই করব। একটা কথা নিবেদন পাবার ছিল। একটা বিষয়ে একটু সন্দেহ উপস্থিত হয়েছে।"

"কি ?"

"ঐ কেনারামের বাড়ীর পাশ দিয়ে যাতায়াত করতে, একদিন দেখলাম একজন লোক, ওর বাড়ী থেকে বেরুচ্ছে। লোকটি দেখতে নিতান্ত চাষাভুষো দলের মত নয়। তাই আমার মনে হঠাৎ কেমন একটু সন্দেহ হল। বগলে

ছাতি, গায়ে একটা হাতকাটা পিরাণ, গলায় উড়ানি জড়ান—বয়স আন্দাজ পঞ্চাশ। কেনারামের বাড়ী থেকে বেরুচ্ছে। দেখে জিজ্ঞাসা করলাম—'নিবাস কোথা?'—সে বললে—'আমার বাড়ী সাজিয়াড়া গ্রামে।' 'তোমার নাম কি?'—'শ্রীরমণচন্দ্র ঘোষ।' 'আপনারা?'—'আমরা গোয়ালা।' জিজ্ঞাসা করলাম, 'তোমায় কোথা যেন দেখেছি দেখেছি না?'—সে বললে—'কোথা?'—'এই দিন আষ্টেক হল—বাবুদের বাড়ী, কমলপুরে?'—কথাটা শুনে লোকটা যেন একটু থতমত খেয়ে গেল। তাই দেখে আমার আরও সন্দেহ হল। জিজ্ঞাসা করলাম—'এখানে কি মনে করে আসা হয়েছিল?' বললে—'একটু বরাৎ ছিল।'—বলে লোকটা চলে গেল। আজ আবার আসার সময় পথে দেখি লোকটা দরিয়াপুরের দিকে যাচ্ছে। জিজ্ঞাসা করলাম—'কি ঘোষের পো, কোথায় যাওয়া হচ্ছে?'—বললে 'যাচ্চি খাজনা সাধতে হরবোলায়।'—ফিরে গিয়ে খবর নিতে হবে দরিয়াপুরে গিয়েছিল কিনা।"

এই কথা বলিয়া গদাই পাল নীরব হইল। গোপীকান্তবাবু একটু চিন্তিত স্বরে বলিলেন, "সাজিয়াড়ার রমণ ঘোষ?"

"আজ্ঞে, তাই ত বললে।"

"কই সম্প্রতি ত তাকে এখানে দেখিনি।"

"আজ্ঞে, আমি ত দুদিন উপরি উপরি এখানে তাকে দেখেছি। হয়ত দেওয়ানজির কাছে কোন কাযে এসেছিল।"

বাবু দেওয়ানকে ডাকাইয়া পাঠাইলেন। দেওয়ান আসিয়া বলিল রমণ ঘোষ দুদিন আসিয়াছিল বটে, কিন্তু কাছারিতে আসে নাই। ছোটবাবু মহাশয়ের বৈঠকখানায় গিয়াছিল। বলিয়া দেওয়ান চলিয়া গেল।

বাবু বলিলেন, "দেখ গদাই—তুমি গিয়ে গোপনে খবর নিও, রমণ ঘোষের সঙ্গে কেনারামের কোন রকম আত্মীয়তা আছে কিনা। আর, আজকালই যাতায়াত আরম্ভ করেছে, না পূর্ব্বে থেকে যাতায়াত ছিল।"

"আজ্ঞে হ্যাঁ, আমি গিয়েই অনুসন্ধান করব। যে রকম হয় আপনাকে জানাব।"—বলিয়া গদাই বাবুর নিকট বিদায় গ্রহণ করিল।

কাছারিবাড়ীর প্রাঙ্গণ পার হইয়া, ছোটবাবুর বৈঠকখানার সম্মুখ দিয়া যাইতে যাইতে গদাই দেখিল, বারান্দার নিম্নে সিঁড়ির পার্শ্বে কতকগুলা ঝাড়ু দেওয়া ময়লা জমা রহিয়াছে—তাহার সঙ্গে একখানা পোষ্টকার্ড। কৌতূহল-

বশতঃ গদাই সেখানা উঠাইয়া লইল। দেখিল একখানা পুরাতন চিঠি, মোহিতলালবাবুর নামে ঠিকানা রহিয়াছে। আশে পাশে, কেহ কোথাও নাই দেখিয়া গদাই সেখানি নিজের পকেটে রাখিয়া দিল।

বাসায় গিয়া, আহারাদি করিয়া, কিঞ্চিৎ বিশ্রামের পর বৈকালে উঠিয়া গদাই অশ্বারোহণে বাগানবাড়ীতে গিয়া দর্শন দিল। ফটক পার হইয়া, বরাবর মালীর কুটীরের নিকট গিয়া অশ্ব হইতে অবতরণ করিল। নিকটে একটা পেয়ারাগাছ ছিল, মালী তাহাতেই অশ্বকে বাঁধিয়া দিল।

গদাই বলিল, "কি মালী, ভাল আছ ত ?"

"আজ্ঞে, আপনার আশীর্ব্বাদে।"

"বাবু কিছু হুকুম পাঠিয়েছেন ?"

"হ্যাঁ—একজন দরোয়ান এসে বলে গেছে যে দরিয়াপুরের কাছারিতে কিছু ফলের চারা পাঠাতে হবে।"

"হ্যাঁ—তাই আমি এসেছি। চল বাগানে, কতকগুলো চারা ঠিক করা যাক।—উঃ, এখনও যে বেজায় রোদ্দুর হে।—ততক্ষণ বরং এক ছিলিম তামাক সাজ—রোদ্দুরটা পড়ুক।"

মালী তামাক সাজিতে গেল। ইতিমধ্যে তাহার পুত্র রামদাসোয়া নৃত্য করিতে করিতে কোথা হইতে আসিয়া উপস্থিত হইল। গদাই পালের গোঁফ নাই দেখিয়া প্রথমটা সে চিনিতে পারে নাই। গদাই তাহার নাম বিস্মৃত হইয়া গিয়াছিল—বলিল—"কি রে বদ্‌মাসোয়া।"—তখন বালক আসিয়া গদাধরের সহিত আত্মীয়তা স্থাপন করিল এবং দুইটি পয়সা আদায় করিয়া মনের আনন্দে ঘুরপাক দিতে দিতে তথা হইতে অদৃশ্য হইয়া গেল।

তামাক সাজিয়া আসিয়া মালী বলিল, "আমার মাইনে বাড়াবার কথা বাবুর কাছে কিছু বলেছিলেন ?"

"না মালী—এখনও কথা পাড়বার সুযোগ পাইনি। এই যে দরিয়াপুরের বাগানখানা করছি—এই সুযোগে বাবুকে বলব। একটা কোনও সূত্র না পেলে বলি কি করে ? দেখ, দরিয়াপুরের এই বাগানের জন্যে একজন ভাল মালী আবশ্যক। বাবুকে যদি বলি, তবে তিনি কি তোমায় ছেড়ে দেবেন মনে কর ? তা হলে দরিয়াপুরে নিয়ে গিয়ে তোমার মোটা মাইনে করে দিতে পারি। সে ত আমারই হাতে কিনা। বাবু যে তোমায় ছাড়েন এমন ত বোধ হয় না।"

ইঁহাদের আগ্রহাতিশয্য দর্শনে গোপীকান্তবাবু অগত্যা সম্মত হইলেন। সেইদিনই গদাই পালকে তিনি নিম্নলিখিত পত্রখানি লিখিলেন :—

শ্রীশ্রীদুর্গা সহায়

পরম কল্যাণীয় শ্রীযুক্ত গদাধরচন্দ্র পাল পত্রদ্বারায় আমার বহু বহু আশীর্ব্বাদ জানিবে। আমি নানা তীর্থ পর্য্যটন করিয়া সম্প্রতি এখানে অবস্থান করিতেছি। আমার ব্যাগ হইতে টাকা কড়ি সমস্তই চুরি হইয়া যাওয়ায় বড়ই অসুবিধায় পড়িয়াছি। সত্বর তহবিল হইতে একশত টাকা মনিঅর্ডার যোগে আমার নিম্নলিখিত নাম ও ঠিকানায় পাঠাইয়া দিবে। ওখানকার সমস্ত সংবাদ জানিবার জন্যও ব্যাকুল হইয়া রহিয়াছি। সুতরাং ফেরৎ ডাকে উত্তর দিতে ভুলিবে না। অত্র কুশল। তোমাদের মঙ্গল নিয়ত ৺স্থানে প্রার্থনা করিতেছি। ইতি তারিখ ২৯শে কার্ত্তিক।

আশীর্ব্বাদক

শ্রীরাধামোহন গোস্বামী

শ্রীযুক্ত দেবেন্দ্রনাথ ঘোষ উকীল বাবুর বাটী, হুগলি।

চারিদিন পরে পত্রের উত্তর আসিল। গদাই পত্র মধ্যে দুইখানি মাত্র দশ টাকার নোট পাঠাইয়াছে। লিখিয়াছে, গোপীকান্তবাবুর কমলপুর ত্যাগের পর দিন প্রত্যুষেই গদাই থানায় গিযাছিল। গিয়া দেখে, রমণ ঘোষ সেই স্ত্রীলোকটাকে সঙ্গে লইয়া, নালিশ করিবার জন্য বটবৃক্ষতলে দাঁড়াইয়া আছে। গদাই তখন তাড়াতাড়ি দারোগার সঙ্গে দেখা করিয়া তাঁহাকে নগদ ৫০০৲, হেড কনেষ্টবলকে ১০০৲, রাইটার কনেষ্টবলকে ৫০৲ এবং অপরাপর কনেষ্টবলগণকে ৫০৲ একুনে ৭০০৲ দিয়া, সমস্ত ঠিক করিয়া ফেলিয়াছিল। দারোগা এজেহার না লইয়া, তাহাদিগকে মিথ্যা মোকর্দ্দমা দায়ের করার অপরাধে চালান দেওয়ার ভয় দেখাইয়া, থানা হইতে তাড়াইয়া দিয়াছিল। কিন্তু অদ্য এই মাত্র গদাই সংবাদ পাইল রমণ ঘোষ স্ত্রীলোকটাকে লইয়া সদরে ম্যাজেষ্টার সাহেবের নিকট নালিশ করিতে গিয়াছে। সুতরাং সে বিষয়ে উপযুক্ত তদ্বির করিবার জন্য এখনি গদাইকে খুলনা যাত্রা করিতে হইবে—পাল্কী প্রস্তুত। 'হুজুরের' হাজার টাকার মধ্যে ৩০০৲ মাত্র আছে। তহবিল হইতে আর ২০০৲ একুনে ৫০০৲ লইয়া গদাই খুলনা যাইতেছে। তহবিলে আর টাকা না থাকা বিধায় অত্র পত্র মধ্যে ২০৲ মাত্র গদাই পাঠাইল। খুলনায় যেরূপ হয়

সেইখান হইতেই সংবাদ লিখিবে। 'হুজুরের' আপাততঃ দেশে আসার আবশ্যকতা নাই, কারণ খুলনা হইতে 'ওয়ারিন' বাহির হইতে পারে।

এই পত্র পাঠ করিয়া গোপীবাবুর মুখ শুকাইয়া গেল।

মাধববাবু আসিয়া জিজ্ঞাসা করিলেন, "বাড়ীর খবর ভাল ত?"

বিকৃত স্বরে গোপীকান্তবাবু উত্তর করিলেন, "খবর ভাল, কিন্তু ছেলে লিখেছে টাকাকড়ি এখন কিছুই হাতে নেই, শীগগির টাকা সংগ্রহ করে পাঠাবে।"

বৃদ্ধ বলিলেন, "তা বেশ ত, দিনকতক এখানে থাকুনই না। টাকা এলে তখন বাড়ী যাবেন।"

গোপীবাবু বলিলেন, "কাযেই তাই হল। কিন্তু আপনাদের উপর আর অত্যাচার করতে মন সরছে না।"

বৃদ্ধ বলিলেন, "রাধামোহনবাবু, ও কথাটি বলবেন না। আপনি অতিথি—দেবতা। তার উপর আবার ব্রাহ্মণ। দিনকতক আপনার সেবা করতে পাব—এ ত আমার পরম সৌভাগ্য। আপনি আশীর্ব্বাদ করুন, দেবতা ব্রাহ্মণে যেন আমার ভক্তি থাকে; তাঁদের দুমুঠো প্রসাদ যেন ছেলেপিলে নিয়ে খেতে পাই।"

গোপীবাবু গদাই পালের দ্বিতীয় পত্রের প্রত্যাশায় উৎকণ্ঠিত হইয়া দিন যাপন করিতে লাগিলেন।

## অষ্টাত্রিংশ পরিচ্ছেদ ॥ গদাই পালের পত্র

একদিন যায়—দুইদিন যায়—তিনদিন যায়, তবু খুলনা হইতে প্রত্যাশিত পত্র আসে না। গোপীকান্ত উৎকণ্ঠিত হইয়া উঠিতেছেন। কি হইল? গদাই কি করিল? ওয়ারেণ্ট বাহির হইল নাকি? এইসকল চিন্তা গোপীবাবুকে এক মুহূর্ত্তও পরিত্যাগ করিতেছে না। পূর্ব্বাহ্নে ও অপরাহ্নে ডাকপিয়ন আসিবার সময় তিনি রাস্তায় গিয়া দাঁড়াইতে আরম্ভ করিলেন। যতদুর দৃষ্টি চলে চাহিয়া চাহিয়া দেখিতেন।

সঙ্গে টাকা যাহা আছে তাহা এত অল্প যে সাহস করিয়া অন্য কোথাও যাইতে পারিতেছেন না। তাহাও প্রতিদিন ক্ষয়প্রাপ্ত হইতেছে। সম্পূর্ণ

অনাত্মীয় অপরিচিত একজন ভদ্রলোকের বাড়ীতে দুইবেলা অন্নধ্বংস করিতে তাঁহার বড়ই লজ্জা করিতে লাগিল। তাই টাকা আসিবার পরদিন প্রভাতে, বেড়াইতে যাইবার ছল করিয়া তিনি বাজারে গেলেন এবং একটা পাঁচ ছয় সের পরিমাণ রুইমাছ কিনিয়া, মুটিয়ার মাথায় দিয়া লইয়া আসিলেন।

বৃদ্ধ গৃহস্বামী মাছ দেখিয়া বলিলেন, "আপনি কেন মাছ কিনে আনলেন ?"

"মাছটা বেশ সস্তায় পাওয়া গেল—আর, একেবারে টাটকা, দেখুন না এখনও ধড়ফড় করছে। তাই লোভ সামলাতে পারলাম না, কিনে ফেললাম।"

"তা বেশ করেছেন, কিন্তু দামটা আপনাকে নিতে হচ্ছে। কত দাম লেগেছে বলুন।"

গোপীবাবু বলিলেন, "দাম অতি যৎসামান্য। সে আর আপনাকে দিতে হবে না।"

বৃদ্ধ বলিলেন, "সে কি কথা! আপনি অতিথি—অভ্যাগত। নিজের পয়সা খরচ করে আপনি আনবেন কেন ?"

গোপীবাবুও দাম বলিবেন না, বৃদ্ধও ছাড়িবেন না। শেষে বৃদ্ধ রাগ করিতে লাগিলেন।

গোপীবাবু তখন হাসিয়া বলিলেন, "এই ত ঘোষজা মশাই!—আপনার ত ভেদবুদ্ধি গেল না! এই মাছটি যদি আপনার ছেলে দেবেনবাবু কিনে আনতেন, তা হলে মাছ দেখে আপনি কত আহ্লাদ করতেন। আমি কিনে এনেছি বলে রাগ করছেন কেন ?"

এ কথা শুনিয়া বৃদ্ধ হাসিতে লাগিলেন। শেষে বলিলেন—"অন্যায় করেছেন কিন্তু। আচ্ছা, এর সাজা আপনাকে দেওয়াচ্ছি। মুড়োটা আপনাকেই খেতে হবে।"

পরদিন আবার গোপীকান্তবাবু বাজারে গিয়া এক টুকরী নূতন পাটনাই কপি কিনিয়া আনিলেন। তৎপর দিন দেবেন্দ্রবাবুর পুত্রটিকে বেড়াইতে লইয়া গেলেন, ফিরিবার সময় বালক একটা টানা বাজনা হাতে করিয়া বাড়ী আসিল, এবং বাজনা বাজাইয়া বাজাইয়া বাড়ীর লোকের কাণ ঝালাপালা করিয়া তুলিল।

ষষ্ঠ দিন অপরাহ্ণকালে বৈঠকখানায় বসিয়া গোপীকান্তবাবু ধূমপান করিতেছেন, এমন সময় ডাকপিয়ন আসিয়া তাঁহার হস্তে একখানি রেজিষ্টারি

চিঠি দিল। সেই মাত্র চারিটা বাজিয়াছে—উকীলবাবু তখনও কাছারী হইতে ফেরেন নাই। বৈঠকখানায় আর কেহ ছিল না। দুরু দুরু হৃদয়ে গোপীকান্ত-বাবু পত্র খুলিলেন। একখানি একশত টাকার নোট তাহা হইতে বাহির হইল। গদাই পাল একখানি দীর্ঘ পত্র লিখিয়াছে। সেই পত্রখানি আধুনিক ভাষা ও বানানে পরিবর্ত্তিত করিয়া নিম্নে তাহার একটি নকল দিলাম।

শ্রীশ্রীদুর্গা সহায়।

মহামহিমার্ণব শ্রীল শ্রীযুক্ত রাধামোহন গোস্বামী মহাশয় আশ্রিতজন-প্রতিপালকেষু। পত্র দ্বারায় ভৃত্যের বহু বহু প্রণাম জানিবেন। পরে মহাশয়কে শেষ পত্র লিখনান্তে আমি মোকাম খুলনা যাত্রা করি। তথায় গিয়া জনৈক মোক্তারের মুহুরির প্রমুখাৎ জানিতে পারিলাম, সেই দিবসই রমণ ঘোষ গঙ্গামণিকে লইয়া, নালিস করিবার জন্য কাছারিতে গিয়া ক্ষুদিরাম মজুমদারকে মোক্তার নিযুক্ত করিয়াছিল। নালিসী দরখাস্ত মোক্তার-লাইব্রেরির বারান্দায় বসিয়া লেখা হইতেছিল কিন্তু নালিস দায়ের হইয়াছে কিনা এবং হইয়া থাকিলে তাহার ফল কি হইয়াছে তাহা সে ব্যক্তি কিছুই বলিতে পারিল না। ইহা শুনিয়া আমি গভীর রাত্রে উক্ত মোক্তারের বাসায় গিয়া তাঁহাকে অর্থলোভ দেখাইলাম। ক্ষুদিরাম বলিলেন, 'আমায় কি করিতে বলেন?' আমি বলিলাম, 'বেশী কিছুই নয়, মোকর্দ্দমাটা যাহাতে ফাঁসিয়া যায় ইহাই আপনাকে করিতে হইবে।' তিনি বলিলেন, 'কথাটা বড় বিপজ্জনক—শেষে নিজে কি ফেসাদে পড়িয়া যাইব?' বহুক্ষণ তর্কবিতর্কের পর তিনি বলিলেন, 'আমায় যদি হাজার টাকা দিতে পারেন তবে আমি মোকর্দ্দমাটা ডিসমিস করাইয়া দিব।' অনেক কসামাজা দরদস্তুরের পর পাঁচশত টাকায় ঠিক হইল—তাহার ২৫০৲ তখনি দাখিল করিলাম এবং বক্রী টাকা কার্য্য উদ্ধার হইলে দিব বলিলাম। ক্ষুদিরাম মোক্তার তখন বলিলেন, 'অদ্য কাছারিতে উহারা আসিয়া যখন আমায় নিযুক্ত করিল, বেলা তখন পৌনে বারোটা, ফৌজদারী দরখাস্তের ডাক হইয়া গিয়াছে। দরখাস্ত লইয়া যখন আমি এজলাসে গেলাম তখন সময় উত্তীর্ণ হইয়া গিয়াছে, এ কারণে হাকিম দরখাস্ত লইলেন না। কল্য ইহা দাখিল হইবার কথা।' ইহা শুনিয়া আমি মূল দরখাস্তখানা চাহিয়া লইয়া পড়িলাম। তাহাতে সমস্ত ঘটনাই সংক্ষেপে লেখা আছে। রমণ ঘোষ সে স্ত্রীলোকটাকে গভীর রাত্রে

বাগানবাড়ীর তালা ভাঙ্গিয়া উদ্ধার করিয়াছে লেখা আছে, কিন্তু ছোটবাবু মহাশয়ের কোনও উল্লেখ নাই। সাক্ষীর তালিকাতেও তাঁহার নাম নাই। সম্ভবতঃ তিনি লোকলজ্জা ভয়ে ভ্রাতার বিরুদ্ধে সাক্ষ্য দিতে অস্বীকার করায় রমণ ঘোষ তাঁহার কথা চাপিয়া গিয়াছে। দরখাস্ত পড়িয়া আমি নিজহস্তে সেখানি টুকরা টুকরা করিয়া ছিঁড়িয়া ফেলিলাম। মোক্তারকে বলিলাম, 'অন্য একখানি দরখাস্ত এরূপ লিখুন যে পড়িবামাত্র হাকিম ডিসমিস করিয়া দেয়। কল্য কৌশলে সেই দরখাস্তে বাদিনীর বুড়া আঙ্গুলের টিপসহি লইয়া দাখিল করিয়া দিবেন।' মোক্তার বলিল, 'সে জন্য চিন্তা নাই। অদ্য কাছারিতে দুইখানা কার্ত্তিজ কাগজে বাদিনীর টিপসহি লইয়াছিলাম। এক-খানাতেই দরখাস্ত সংকুলন হইয়া গেল বলিয়া দ্বিতীয়খানা আবশ্যক হয় নাই। সেইখানায় দরখাস্ত লিখিতে পারি। কিন্তু কি লেখা যায়?' তখন উভয়ে পরামর্শ করিয়া এই প্রকার দরখাস্ত লেখা হইল—

'আমার নাম শ্রীমত্যা গঙ্গামণি বেওয়া। আমার নালিস এই যে আমি কমলপুরের জমিদার বাবু গোপীকান্ত বন্দ্যোপাধ্যায়ের বাড়ীতে কয়েক মাস যাবৎ চাকরি করি। বাবু মহাশয় অতি উগ্র প্রকৃতির লোক এবং আমার সহিত সর্ব্বদা অসদ্ব্যবহার করিতেন। বাবুর কামিজের সোণার বোতাম চুরি যাওয়াতে আমাকে অন্যায়রূপে সন্দেহ করেন এবং থানায় দিবার ভয় দেখান। এ কারণ আমি চাকরিতে জবাব দিয়া প্রাপ্য বেতন চাহি। কিন্তু বাবু মহাশয় আমায় বেতন না দিয়া গালাগালি করিয়া গৃহ হইতে বহিষ্কৃত করিয়া দিয়াছেন। চারি মাসের বেতন নগদ ৩৲ হিসাবে মবলগে ১২৲ আমার পাওনা আছে। আমি থানায় নালিস করিতে গিয়াছিলাম কিন্তু দারোগা আমার নালিস লয় নাই। অতএব প্রার্থনা বে-আইনি ভাবে ভয়প্রদর্শন ও গালি দেওয়া অপরাধে দণ্ডবিধি আইনের ৫০৬ এবং ৫০৪ ধারা অনুসারে সমন বা ওয়ারেণ্ট যোগে আসামী তলব করিয়া সুবিচার করিতে আজ্ঞা হয়।'

অতঃপর মোক্তারবাবু বলিলেন, 'এমন দুই তিনজন সাক্ষীর নাম লেখাইয়া দিন যে যদিও বা প্রমাণ তলব হয় তবে সেই সাক্ষিগণ আপনার প্রভুর স্বপক্ষে সাক্ষ্য দিতে পারে।' আমি মহাশয়ের দুইজন ভৃত্য ও একজন দাসীর নাম লেখাইয়া দিলাম। মোক্তারবাবু বলিলেন, 'কল্য এই দরখাস্ত দাখিল করিয়া স্ত্রীলোকটার হলফান্ জবানবন্দী করাইতে হইবে। কিন্তু আমি

এরূপভাবে প্রশ্ন করিব যে আসল কথা কিছুই প্রকাশ হইবে না এবং মোকর্দ্দমা সদ্য ডিস্‌মিস্‌ হইয়া যাইবে।'

পরদিন আমি ছদ্মবেশে আদালতে উপস্থিত হইলাম। দরখাস্ত পেশ হইলে গঙ্গামণি সাক্ষীমঞ্চে উঠিল। মোক্তারবাবু এইরূপ সওয়াল করিতে লাগিলেন—

প্রশ্ন। কার নামে নালিস করিস?

উত্তর। গোপীবাবুর নামে।

প্র। গোপীবাবু কে? কোথাকার গোপীবাবু?

উ। কমলপুরের জমিদার গোপীকান্ত বাঁড়ুয্যে।

প্র। কতদিন তাঁর বাড়ীতে ছিলি?

উ। তিন চার মাস।

প্র। তোর সঙ্গে বাবু কি রকম ব্যাভার করতেন?

উ। খারাপ।

প্র। টাকা দিয়েছিলেন?

উ। না।

প্র। কবে সে বাড়ী থেকে চলে এলি?

উ। কালীপুজোর রাত্রে।

প্র। কার সঙ্গে এলি?

উ। রমণ ঘোষ। সম্পর্কে আমার দেওর হয়।

প্র। থানায় গিয়েছিলি?

উ। হ্যাঁ।

প্র। দারোগা কি বললে?

উ। বললে তুই মিথ্যে নালিস করতে এসেছিস, তোকেই জেলে দেব।

প্র। তোর নালিস সত্যি না মিথ্যে?

উ। সত্যি।

প্র। এই দেখ্‌ দরখাস্ত। বুড়ো আঙ্গুলের এ টিপসহি তোর?

উ। হ্যাঁ।

জবানবন্দি শেষ হইলে হাকিম দরখাস্ত পড়িয়া মোকর্দ্দমা ডিস্‌মিস্‌ করিয়া দিলেন। বলিলেন—ফৌজদারীতে এ মোকর্দ্দমা চলিবে না—ইচ্ছা হয় ত দেওয়ানী করিতে পার।

আমি ভাবিলাম আপদ চুকিয়া গেল। কিন্তু রমণ ঘোষ বাহিরে আসিয়া মোক্তারবাবুর সঙ্গে ঝগড়া করিতে লাগিল। বলিল—'আসল কথা আপনি কিছুই জিজ্ঞাসা করিলেন না।' মোক্তার বলিলেন, 'আসল কথা সকলই দরখাস্তে লেখা রহিয়াছে।' তাঁহার ব্যবহারে রমণ ঘোষ সন্দিগ্ধ হইয়া অন্য মোক্তার নিযুক্ত করিয়া নকলাদি লইল। নকল পড়িয়া ক্ষুদিরাম মোক্তারের চাতুরী সমস্তই জানিতে পারিয়াছে। পরদিন মোক্তারের বিরুদ্ধে এফিডেবিট করিয়া নূতন মোকর্দ্দমা দায়ের করিবার জন্য সকল মোক্তারের নিকট গিয়াছিল কিন্তু সকলেই বলিয়াছে, জান ত হে বাপু, কাকের মাংস কাকে খায় না। আমরা একজন মোক্তারের বিরুদ্ধে দরখাস্ত দিতে পারিব না।—পরে রমণ ঘোষ ছোট বড় অনেক উকীলের কাছেই যায় কিন্তু প্রত্যেক উকীলই বলিয়াছে, দেখ বাপু, মোক্তারের বিরুদ্ধে দরখাস্ত দিলে সকল মোক্তার আমার উপর চটিয়া যাইবে, তাহাতে আমার ব্যবসায়ের সমূহ ক্ষতি।—অবশেষে একজন নূতন উকীল এই সর্ত্তে ওকালতনামা গ্রহণ করিয়াছে যে দরখাস্তে কেবল মাত্র লেখা হইবে যে প্রথম দিন ভুলক্রমে ওরূপ দরখাস্ত পড়িযাছিল, প্রকৃত ঘটনা এই এই; মোক্তারের বিরুদ্ধে কোন কথা লেখা বা বলা হইবে না। পরদিন সেই দরখাস্ত পড়িলে হাকিম প্রমাণ তলব করিয়াছেন। সাক্ষিগণের জবানবন্দি লইয়া যদি মোকর্দ্দমা সত্য বলিয়া হাকিমের বিশ্বাস হয়, তবেই আসামীর উপর সমন হইবে নচেৎ, মোকর্দ্দমা ডিস্‌মিস্ হইবে। আগামী ১৫ই অগ্রহায়ণ শুনানির দিন ধার্য্য হইয়াছে। সুতরাং এখনও দশদিন বাকী। ভাবিয়া চিন্তিয়া আমি স্থির করিয়াছি, এ বিপদ হইতে নিষ্কৃতি পাইতে হইলে, রমণ ঘোষকে প্রথমে সরান আবশ্যক। সে-ই মোকর্দ্দমার একমাত্র তদ্বিরকারক, সে না থাকিলে মোকর্দ্দমা চালাইবার মত আর কেহ থাকিবে না। আপনার ভ্রাতা শ্রীযুক্ত মোহিতলাল বন্দ্যোপাধ্যায় মহাশয় যে মোকর্দ্দমায় কোনরূপ সাহায্য করিবেন এমন বোধ হয় না। তাঁহার সে উদ্দেশ্য থাকিলে তিনি স্বয়ং একজন সাক্ষী হইতেন সন্দেহ নাই। এখন রমণ ঘোষকে সরাইবার একমাত্র উপায়, তাহাকে কোনও মোকর্দ্দমায় ফাঁসাইয়া ফেলা। দারোগাকে টাকা দিয়া আমি সমস্ত ঠিক করিতে পারি। তদ্ভিন্ন, সেই স্ত্রীলোকটাকেও কোনও উপায়ে সরাইতে হইবে। হুজুর আমাকে যে হাজার টাকা দিয়াছিলেন, পুলিশকে দেওয়ার পর তাহার ৩০০৲ বাকী ছিল। সেই ৩০০৲ এবং সরকারী তহবিল হইতে ২০০৲ একুনে ৫০০৲

লইয়া আমি খুলনায় আসি। সে টাকার ২৫০৲ মোক্তারকে দিয়াছি, হুজুরকে ১০০৲ এই পত্র মধ্যে পাঠাইলাম এবং আমার খরচ ডাকমাশুল ইত্যাদি বাবদে ১০॥/১০ খরচ হইয়াছে। আমার হস্তে এখন ১৩৯।৵১০ মাত্র অবশিষ্ট আছে। আমি অদ্যই দরিয়াপুর যাত্রা করিতেছি এবং দারোগাকে কিছু টাকা অগ্রিম দিয়া রমণ ঘোষকে ফাঁসাইবার বন্দোবস্ত করিব। কিন্তু দারোগা যেরূপ অর্থলোলুপ এবং হুজুরের বিরুদ্ধে মোকর্দ্দমা যেরূপ সঙ্গিন, সে যে পাঁচ সাতশত টাকার কমে সম্মত হয় এমন আশা অল্প। গঙ্গামণিকে সরাইবার জন্য টাকা ব্যয় হইবে। আগামী ১৫ই অগ্রহায়ণ গঙ্গামণি কিম্বা রমণ ঘোষ আদালতে উপস্থিত না থাকিলে মোকর্দ্দমা তৎক্ষণাৎ খারিজ হইয়া যাইবে। ভবিষ্যতে আর কোনও রূপ আশঙ্কা থাকিবে না, হুজুরও নিরাপদে গৃহে ফিরিতে পারিবেন। অতএব শ্রীচরণে নিবেদন আমাকে আটশত টাকা দিবার জন্য সদর কাছারির খাজাঞ্চির নামে ফেরৎ ডাকে হুকুমনামা প্রেরণ করা হউক। আমি প্রত্যেক পয়সাটির হিসাব রাখিতেছি। হুজুর নিরাপদে গৃহে ফিরিলে সে জমাখরচ হুজুরে দাখিল করিব। যথাসম্ভব অল্প ব্যয়ে কার্য্য উদ্ধার করিতে সর্ব্বদাই এ ভৃত্য চেষ্টিত আছে। অত্র কুশল। আগামীতে শ্রীচরণ কুশল লিখিয়া সন্তোষ করিবেন। ইতি তারিখ ৫ই অগ্রহায়ণ মোং খুলনা। আজ্ঞাধীন

শ্রীগদাধরচন্দ্র পাল।

পত্রখানি পাঠ করিয়া গোপীবাবুর দুশ্চিন্তা কতকটা দূর হইল। যদিও বা মোকর্দ্দমা হয়, ক্ষুদিরাম মোক্তার তাঁহার পক্ষে এক প্রধান সাক্ষী। প্রথমে স্ত্রীলোকটা ক্ষুদিরামের নিকট সম্পূর্ণ অন্যরূপ উক্তি করিয়াছিল। পত্রখানি তিনি সযত্নে তাঁহার নবক্রীত টিনের বাক্সে রাখিয়া দিলেন।

বিশ্বস্ত ভৃত্যের সূক্ষ্মবুদ্ধি ও কার্য্যদক্ষতার বহু প্রশংসা করিয়া গোপীকান্তবাবু তাহাকে পত্রোত্তর লিখিলেন। বলিলেন—'সদর খাজাঞ্চির নিকট হুকুমনামা পাঠাইলাম, সে তোমায় এক হাজার টাকা দিবে। মোকর্দ্দমা তদ্বিরের জন্য তুমি আটশত রাখিয়া, বাকী দুইশত রেজিষ্টারি পত্রযোগে আমায় পাঠাইয়া দিও। আগামী কল্য আমি ৺বৈদ্যনাথ যাত্রা করিব। পৌঁছিয়া তথাকার ঠিকানা তোমায় জানাইব। সেই ঠিকানায় তুমি টাকা রেজিষ্টারি করিয়া পাঠাইবে, এবং অন্যান্য সংবাদও লিখিবে।' পত্রশেষে তিনি নিজের নূতন নাম স্বাক্ষর করিয়া দিলেন।

## ঊনচত্বারিংশ পরিচ্ছেদ ॥ দেওঘর যাত্রা

বেলা পাঁচটা বাজিলে দেবেন্দ্রবাবু কাছারি হইতে ফিরিলেন। দেখিলেন বহির্ব্বাটীর বারান্দায় একজন জমিদারী পাইক বসিয়া আছে। দেবেন্দ্রবাবুকে দেখিয়া সে ব্যক্তি উঠিয়া দাঁড়াইয়া প্রণাম করিল। দেবেন্দ্রবাবু জিজ্ঞাসা করিলেন, "কোথা থেকে আসছ ?"

"এজ্ঞে বারুইপুর হতে।"

"বারুইপুর থেকে ? বেশ বেশ। কখন এলে ?"

"এজ্ঞে এই আসছি।"

"বাড়ীর খবর ভাল ? বাবু ভাল আছেন ?"

"এজ্ঞে। সবাই ভাল, কেবল পুঁটুদিদির ব্যামো। তাই তেনার শরীল সারাতে বাবু পচ্চিমে যাচ্ছেন। আজ রাতে এখানে এসে পোঁছবেন, কাল রেলে রওনা হবেন।"

"খুকীর অসুখ ? কি অসুখ ?"

"এজ্ঞে জ্বর হয়, পেট নামে। শরীর শুকিযে আধখানা হয়ে গেছে।"

"বটে !—তা, বাবু কখন এসে পোঁছবেন ?"

"তিন পহর বেলায় লৌকো ছাড়বার কথা। এখানে এই রাত লটা দশটার সময় এসে পোঁছবেন।"

"কে কে আসছেন ?"

"বাবু, মা ঠাকরুণ, পুঁটুদিদি আর ছোটখোকা। ঝি, চাকর, বামুন, তারা আর একখানা লৌকো করে আসছে।"

"বাড়ীতে বলেছিস ?"

"এজ্ঞে না।"

"আচ্ছা বস্।"—বলিয়া দেবেন্দ্রবাবু বাড়ীর ভিতর চলিয়া গেলেন।

কিয়ৎক্ষণ পরে তাঁহার পিতা বাহির হইয়া আসিলেন। তিনিও পাইককে উপরোক্ত মত জিজ্ঞাসাবাদ করিলেন। শেষে বলিলেন, "পশ্চিমে কোথায় যাবেন ?"

করযোড়ে পাইক বলিল, "এজ্ঞে সেটা বলতে লারলাম। শুনেছিলাম কিন্তু বিস্মরণ হয়ে গেছি।"

মাধবচন্দ্রবাবু বৈঠকখানা ঘরে প্রবেশ করিয়া গোপীবাবুকে দেখিয়া বলিলেন, "রাধামোহন—আজ আমার ভাগনে আসছে।"

"কোথা থেকে আসছেন ?"

"বারুইপুর থেকে। সে সেখানকার জমিদার। তার মেয়েটির অসুখ, তাই হাওয়া বদলাতে নিয়ে যাচ্ছে। কাল আহারাদি করে পশ্চিমের গাড়ীতে রওনা হবে বলেছে। যদিও আমি তাকে অত শীগগির ছাড়ছিনে।"

গোপীবাবু বলিলেন, "আমাকেও কাল রওনা হতে হবে। আজ আমার টাকা এসেছে।"

"বাড়ীর সব খবর ভাল ?"

"আজ্ঞে হ্যাঁ, সবাই ভাল আছে।"

"তা, তোমাকেই কাল ছাড়ব মনে করেছ বুঝি ? দুদিন আরও থাকতে হবে। আমি একবার বাজারে যাই। কুটুম্বর ছেলে আসছে, একটু ভাল করে খাওয়াতে দাওয়াতে হবে ত!"—বলিয়া তিনি একজন ভৃত্য সন্ধান করিয়া লইয়া বাহির হইয়া গেলেন। বাজার হইতে নানাবিধ ফল, তরকারী, মিষ্টান্ন প্রভৃতি কিনিয়া আনিলেন।

সন্ধ্যার পর দেবেন্দ্রবাবু আসিয়া বৈঠকখানায় বসিলেন। গোপীবাবু তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, "যিনি আসছেন, তিনি আপনার পিসতুতো ভাই হন বুঝি ?"

"হ্যাঁ। আমার পিসতুতো ভাই। বারুইপুরের জমিদার।"

"নাম কি ?"

"যতীন্দ্রনাথ বসু। জমিদারের ছেলে হলেও, বেশ লেখাপড়া শিখেছে, বি-এ পাস। সে আবার একজন মস্ত লেখক। মাসিক পত্রে প্রবন্ধ লেখে। সেদিন ধূমকেতু কাগজে তার একটা লেখা দেখছিলাম—'প্রাচীন ভারতে বন্দুক ছিল কিনা।' রামায়ণ টামায়ণ থেকে অনেক শ্লোক তুলে প্রমাণ করে দিয়েছে, রাজা দশরথের সময় অযোধ্যায় বন্দুক কামান এ সমস্তই ছিল।"

প্রাচীন ভারতে বন্দুকের ভাবনায় গোপীকান্তবাবুর কিছুমাত্র শিরঃপীড়া না থাকাতে, তিনি ও প্রসঙ্গে কাণ দিলেন না। কলেজের উচ্চশিক্ষিত নব্যযুবকগণকে তিনি বড় ডরাইতেন। গোপীকান্তবাবু দেওঘরে যাইবেন স্থির করিয়াছেন—সে লোকটিও বায়ুপরিবর্ত্তন করিতে যদি দেওঘরে যাইবে বলে, তাহা হইলে বড়ই অপ্রীতিকর হইবে। আবার গৃহস্বামী শাসাইয়াছেন, কল্য তিনি গোপীকান্তবাবুকে ছাড়িবেন না। সে হইবে না, কল্য গোপীকান্তবাবুকে যাত্রা করিতেই হইবে।

গোপীবাবুকে নীরব দেখিয়া দেবেন্দ্রবাবু জিজ্ঞাসা করিলেন, "রাজা দশরথের কামান বন্দুক ছিল এ কথা আপনি বিশ্বাস করেন ?"

গোপীবাবু বলিলেন, "অ্যাঁ ? কি জিজ্ঞাসা করলেন ?"

এমন সময় মাধববাবু অন্তঃপুরের দ্বারে দাঁড়াইয়া ডাকিলেন, "দেবেন, ও দেবেন—একবার ভিতরে এস ত। কোন ঘরটায় যতীনের বিছানা হবে ঠিক করা যাক।"

"আসছি।"—বলিয়া দেবেন্দ্রবাবু অন্তঃপুরে প্রবেশ করিলেন। সুতরাং বন্দুকের কথাটা চাপা পড়িয়া গেল।

রাত্রি নয়টার সময় যতীনবাবু সপরিবারে আসিয়া পৌঁছিলেন। সে রাত্রে গোপীবাবুর সহিত তাঁহার সামান্য আলাপ হইল মাত্র। তাহাতেই গোপীবাবু বুঝিলেন, লোকটা শিক্ষিত হইলেও, ভয়ঙ্কর নহে।

পরদিন প্রভাতে সাতটার সময় যতীন্দ্রবাবু উঠিয়া বাহিরে আসিলেন। যতীন্দ্রবাবুর চা আসিল। তিনি গোপীবাবুকে জিজ্ঞাসা করিলেন, "আপনি চা খান না ?"

গোপীবাবু চা জিনিষটার খুবই পক্ষপাতী। গৃহে তিনি প্রত্যহই প্রভাতে চা পান করিতেন। কিন্তু এখানে আসিয়া অবধি 'সদ্‌ব্রাহ্মণ' বলিয়া তাঁহার খ্যাতি জন্মিয়া যাওয়াতে, প্রাভাতিক চা পানের সুযোগ ঘটে নাই। বেলা নয়টার সময় বৃদ্ধের সহিত গঙ্গাস্নান করিতে যাইতেন। স্নানান্তে বৃদ্ধকে দেখাইবার জন্য ঘাটে বসিয়া সন্ধ্যাহ্নিক একটু ঘটা করিয়াই করিতে হইত। যখন বাড়ী ফিরিতেন তখন সাড়ে দশটা—সুতরাং চা পানের কথাও কেহ বলিত না।

অদ্য এই ধূমায়মান পেয়ালাটি দেখিয়া তাঁহার বড়ই লোভ হইল। বিশেষতঃ বৃদ্ধও সেখানে উপস্থিত নাই। তাই গোপীকান্তবাবু বলিলেন, "হ্যাঁ—খাই বইকি মাঝে মাঝে।"

যতীনবাবু পেয়ালাটি গোপীবাবুর দিকে সরাইয়া দিয়া বলিলেন, "এই পেয়ালাটি আপনি নিন। আমি অন্য পেয়ালা আনাচ্ছি। ওরে যা, বাড়ীর ভিতর থেকে আর এক পেয়ালা চা নিয়ে আয়।"

গোপীবাবু ক্ষীণভাবে আপত্তি করিলেন। আবার ইহাও ভাবিলেন, বুড়া আসিবার পূর্ব্বেই পেয়ালাটা শেষ করিয়া ফেলাই ভাল।

যতীনবাবু বলিলেন, "খান না মশায়, আর এক পেয়ালা ত আসছে এখনি।"

গোপীবাবু চা পান করিতে করিতে শঙ্কিত নেত্রে মাঝে মাঝে অন্তঃপুরের দ্বারের দিকে চাহিতে লাগিলেন।

ভৃত্য দ্বিতীয় পেয়ালা চা আনিয়া দিল। চা পান করিতে করিতে যতীনবাবু বলিলেন, "কাল রাত্রে বাড়ীর মধ্যে আপনার সমস্ত ইতিহাস শুনলাম রাধামোহনবাবু। কি বদমায়েসের পাল্লাতেই পড়েছিলেন! কত বদমায়েস যে সন্ন্যাসী সেজে বেড়ায় তার ঠিকানা নেই। কেউ বা জেল থেকে পালিয়ে এসেছে, কেউ বা খুন কি ডাকাতি করেছে, পুলিসের ভয়ে সন্ন্যাসী সেজে বেড়াচ্ছে। কাউকে বিশ্বাস করবার যো নেই। আপনাকে খুব বিপদে ফেলেছিল ত!"

"বিপদে ফেলেছিল বইকি। যাচ্ছিলাম পশ্চিম, টাকার অভাবে এইখানেই সপ্তাহ কেটে গেল। কাল বাড়ী থেকে আমার টাকা এসেছে। আজই আমি রওনা হব। কিন্তু মাধববাবু শাসিয়েছেন, আজ আমায় যেতে দেবেন না। আপনাকেও আজ যেতে দেবেন না বলছিলেন।"

যতীনবাবু এদিক ওদিক চাহিয়া বলিলেন, "রাধামোহনবাবু—সে ঠিক হয়ে যাবে। আমি পাঁজি দেখেছি। কাল অশ্লেষা, পরশু মঘা, তার পরদিন বৃহস্পতিবার, তার পরদিন পূর্ণিমা, তার পরদিন প্রতিপদ। আজকে না গেলে পাঁচদিন এখন যাত্রা নাস্তি। এই বলে মামার কাছ থেকে অনুমতি নেব, আপনারও ছুটি মঞ্জুর করিয়ে দেব। আপনি কোথা যাবেন?"

"আমি দেওঘর যাব মনে করেছি।"

"দেওঘর? আমিও ত দেওঘর যাচ্ছি। চমৎকার জায়গা মশাই শীতকালে। আমার মেয়েটির শরীর বড় ক্লাহিল, তাই তাকে হাওয়া বদলাতে নিয়ে যাচ্ছি। বেশ, তা হলে এক সঙ্গেই যাওয়া যাবে। কোন্ গাড়ীতে যাওয়া যায় বলুন দেখি?"

এমন সময় মাধববাবু আসিয়া পৌঁছিলেন। শেষ কথাগুলি শুনিয়া তিনি বলিলেন, "এখনি গাড়ীর খোঁজ নেবার তাড়াতাড়ি কি? দুদিন থাক—তারপর যেও। রাধামোহনকেও আজ যেতে দিচ্ছিনে।"

যতীনবাবু ঘাড়টি হেঁট করিয়া গোপীবাবুর প্রতি বক্রনয়নে সস্মিত দৃষ্টিপাত করিয়া বলিলেন, "আজ্ঞে, তাহলে ত বেশই হত। কিন্তু কাল আবার অশ্লেষা,

পরশু মঘা, তার পরদিন বৃহস্পতিবার, তার পরদিন পূর্ণিমা, তার পরদিন প্রতিপদ। আজ না বেরিয়ে পড়লে, পাঁচ ছ দিন দেরী হয়ে যায়। খুকীর শরীর বড় খারাপ—অতদিন দেরী করাটা ঠিক হবে কি ?"

"তুমি পাঁজি দেখেছ ?"

"আজ্ঞে হ্যাঁ।"

শুনিয়া মাধববাবু নিস্তব্ধ হইয়া বসিয়া রহিলেন। দেবেন্দ্রবাবু আসিলে বলিলেন, "ওহে দেবেন, যতীন ত আজই যেতে চায়। বলছে পাঁচদিন আবার যাত্রা নেই।"

দেবেন্দ্রবাবু বলিলেন, "তা হলে অবশ্য নাচার।"

গোপীবাবু বলিলেন, "অত দিন দেরী করা আমারও ত চলবে না। তীর্থ সেরে শীঘ্র আমার বাড়ী ফিরতে হবে।"

মাধববাবু বলিলেন, "কি বলব বলুন! তা, যতীন তুমি কোন্ গাড়ীতে যেতে চাও ?"

গোপীবাবু বলিলেন, "বেলা একটায় একখানা পশ্চিমের প্যাসেঞ্জার আছে। একখানা সন্ধ্যাবেলায়। আমি একটার গাড়ীতেই দুর্গা বলে বেরিয়ে পড়ি।"

যতীনবাবু বলিলেন, "আমিও একটার গাড়ীতে যেতাম। কিন্তু সে গাড়ীতে গেলে অনেক রাত্রে দেওঘরে পৌঁছতে হবে। খুকীর হিম লাগবে। সে পাহাড়ে দেশ, হিমটে কিছু বেশী। সন্ধ্যার গাড়ীতে যাওয়াই আমার ভাল। তা রাধামোহনবাবু, আপনিও কেন সন্ধ্যার গাড়ীতে চলুন না ?"

"সন্ধ্যার গাড়ীতে ?"

দেবেন্দ্রবাবু বলিলেন, "সেই ভাল হবে। যতীন একলাটি, ছেলেপিলে নিয়ে যাচ্ছে। রাত্রিকাল—আজকাল ট্রেণে আবার বিপদ আপদ আছে। রাধামোহন তুমি যতীনের সঙ্গেই যাও। তা হলে আমিও কতকটা নিশ্চিন্ত হতে পারি।"

গোপীবাবু সম্মত হইলেন।

যতীনবাবু তখন বলিলেন, "রাধামোহনবাবু, দেওঘরে আপনি কতদিন থাকবেন ?"

"মাসখানেক বড় জোর।"

"বাড়ী টাড়ী ঠিক করেছেন ?"

"না, বাড়ী ঠিক করিনি। এখন গিয়ে পাণ্ডাদের বাড়ীতেই উঠব। তারপর একটা বাড়ী দেখে নেওয়া যাবে।"

"আমি একটা বাড়ী ভাড়া নিয়েছি। এক কায করুন না। পাণ্ডাদের বাড়ীতে উঠে কেন মিছে কষ্ট পাবেন? এখন আপাততঃ আমার বাড়ীতে গিয়েই উঠবেন। তারপর সুবিধা মত একটা বাড়ী আপনাকে ঠিক করে দেওয়া যাবে। আপনি ত সেখানে এক মাস থাকবেন? অবশ্য আপনাকে আমি অনুরোধ করতে সাহস করিনে। এক মাসের জন্যে একটা বাড়ী নেবারই বা প্রয়োজন কি? আপনি ত একলা মানুষ। এক মাস যদি আমার ওখানে থাকেন তা হলে আমি বড়ই খুসী হব। কি বলেন মামা?"

বৃদ্ধ বলিলেন, "সে যদি হয় ত অতি উত্তম হয়। তাই কর রাধামোহন। যতীন ছেলেমানুষ, বউমাও ছেলেমানুষ, দুটি ছেলেমানুষ যাচ্ছে, দুটি শিশুকে নিয়ে, তার মধ্যে একটি আবার রুগ্ন। বিদেশ বিভুঁই, কোনও অভিবাবক নেই, আত্মীয় নেই, বন্ধু নেই। এ রকম অবস্থায় ওদের যেতে দিতে আমার ত মনই সরছিল না। তুমি ওদের সঙ্গে থাকলে তোমার কাছে ওরা অনেক সাহায্য পাবে।"

গোপীবাবু একটু চিন্তা করিলেন। এতক্ষণে বেশ বুঝিতে পারিয়াছেন, যতীন্দ্রবাবু লোকটি বেশ অমায়িক, নিরহঙ্কার, উচ্চ-শিক্ষিত হইলেও ঝাঁঝালো নহেন। উঁহার সঙ্গ অপ্রীতিকর হইবে না। সুতরাং বলিলেন—"তা বেশ, আমি ওঁর ওখানে গিয়েই উঠব। আমায় যদি কাছাকাছি একটা বাড়ী খুঁজে দেন, তা হলে আমি সর্ব্বদা ওঁদের দেখতে শুনতে পারব। যতীনবাবু ওঁর ওখানেই থাকবার জন্যে যে আমায় অনুরোধ করছেন তাতে ওঁর ভদ্রতা খুবই প্রকাশ পাচ্ছে। ওঁর সৌজন্যে আমি আপ্যায়িত হলাম। কিন্তু একমাস ধরে ওঁর উপর দৌরাত্ম্য করাটা আমার পক্ষে অন্যায় হবে। বিদেশ বিভুঁই বলে শুধু আমিই যে ওঁদের কাযে লাগতে পারি তা নয়। ওঁর দ্বারাও আমার অনেক উপকার হতে পারে।"

সকলের মনের মত সমস্তই ঠিক হইয়া গেল। গোপীবাবু জিজ্ঞাসা করিলেন, "যতীনবাবু, দেওঘরে আপনার সে বাড়ীর ঠিকানাটা কি হবে? বাড়ীতে সে ঠিকানাটা আমার লেখা দরকার।"

যতীনবাবু বলিলেন, "আমার সে বাড়ীর নাম লালকুঠি। লালকুঠি—দেওঘর, এই ঠিকানা দিলেই চিঠি আসবে।"

গোপীবাবু গদাই পালকে চিঠি লিখিয়া দিলেন—'লালকুঠি—দেওঘর, এই ঠিকানায় আমায় টাকা পাঠাইবে এবং পত্রাদি লিখিবে।'

সন্ধ্যাকালে, দাসদাসীকে পুরস্কৃত করিয়া, যতীন্দ্রবাবুর সঙ্গে গোপীবাবু দেওঘর যাত্রা করিলেন।

## চত্বারিংশ পরিচ্ছেদ ॥ পীড়িতা

গুরুদাসবাবুর জন্মদিন উপলক্ষে বনভোজন সম্পন্ন করিয়া সকলে যখন নৌকাযোগে গৃহে ফিরিলেন, তখন সন্ধ্যা হয় হয়। গৃহে পৌঁছিয়া, সেই বসিবার ঘরখানিতে চা পান করিবার জন্য সমবেত হইলেন। গুরুদাসবাবু আজ একটু গম্ভীর—গল্পার্ণবের গল্পতরঙ্গ আজ প্রশান্ত। সারাদিন আমোদ উৎসবে তাঁহাকে একটু শ্রান্ত করিয়াছে। আজ সন্ধ্যায় মনে হইতেছে, তাঁহার জীবনের সন্ধ্যাও সন্নিকট। আত্মীয় পরিজনের একান্ত কামনা সত্ত্বেও, তাঁহার জন্মদিন আর অধিক বার ফিরিয়া আসিবে না।

কিয়ৎক্ষণ পরে চিনি সকলের জন্য চা আনিল। প্রথমে পিতাকে দিয়া, তাহার পর মোহিতের কাছে পেযালা ধরিল।

মোহিত বলিল, "থাক্।"

চিনি বলিল, "কেন, ওবেলা ত খেলেন! বললেন, চমৎকার লাগছে!"

"সে কেবল এঁর জন্মদিন বলে এক পেয়ালা খেয়েছিলাম।"

"বাবার জন্মদিন এখনও রয়েছে। ধরুন।"

মোহিত হাসিয়া বলিল, "তোমার বউদিদি ছাড়েন নি—তাই খেয়েছিলাম।"

চিনি ঠোঁট ফুলাইয়া বলিল, "বউদিদির অনুরোধে খেতে পারেন, আর আমার অনুরোধে পারেন না?"

গুরুদাসবাবু ও তাঁহার পত্নী, প্রমথ ও সুশীলা, বসিয়া এই তামাসা দেখিয়া আমোদ অনুভব করিতেছিলেন। মোহিত, চিনির মুখপানে চাহিয়া বুঝিল, চা গ্রহণ না করিলে বালিকা বাস্তবিকই দুঃখিত হইবে। তখন মৃদুহাস্যের সহিত হস্ত প্রসারণ করিয়া বলিল, "আচ্ছা, দাও।"

চা দিয়া, চিনি তাহার বাম হস্ত সুশীলার দিকে বাড়াইয়া বলিল, "বউদিদি, টাকা দাও।"

গৃহিণী বলিলেন, "টাকা কিসের ?"

চিনি বলিল, "বাজির টাকা। বউদিদি বলেছিলেন, আমি ওবেলা মোহিতবাবুকে চা খাইযেছি বলে কি তুই পারবি ? কখ্‌খনো পারবিনে। আমি বলেছিলাম, আমি নিশ্চয় পারব—নিশ্চয়। চার টাকা বাজি হয়েছিল। যে বাজি জিতবে সে বাজার থেকে ঐ টাকার বাজি কিনে আনিয়ে পোড়াবে। দাও বউদিদি—টাকা দাও।"

সুশীলা হাসিতে হাসিতে অঞ্চল হইতে চারিটি টাকা খুলিয়া চিনির হাতে দিলেন।

চিনি টাকা কয়টি প্রমথবাবুকে দিযা বলিল, "দাদা, বাজি আনিয়ে দাও।"

গৃহিণী বলিলেন, "এখন বাজি কোথায় পাবি ? এ কি কলকাতা সহর ?"

চিনি বলিল, "বাজারে পাওয়া যাবে। কালীপুজোর সময় দোকানে যে সব বাজি এসেছিল—তার অনেক এখনও আছে। বসন্ত আমায় বলেছে।"

বসন্ত এ কথার সমর্থন করিয়া বলিল, "হ্যাঁ মা, অনেক বাজি আছে। ছুঁচোবাজি, হাউই, চরকিবাজি, তুবড়ী, রঙমশাল—"

গুরুদাসবাবু বলিলেন, "বাজি পুড়িয়ে কেন টাকা নষ্ট করা !"

চিনি বলিল, "মহারাণীর জুবিলির সময় কেন তবে বাজি পুড়েছিল ? আপনার জন্মদিনেও আমরা বাজি পোড়াব।"

গুরুদাসবাবু কন্যাকে নিকটে টানিয়া সস্নেহে বলিলেন, "আচ্ছা, তবে বাজির টাকা বাজিতেই পুড়ুক।"

সকলের চা পান শেষ হইলে, কিয়ৎক্ষণ বসিয়া গল্পগুজব করিতে করিতে, দুই ঝুড়ি বাজি আসিয়া উপস্থিত হইল। অন্তঃপুরের পশ্চাতে বারান্দার নিম্নে পুষ্করিণী আছে—তাহারই তীরে বাজি পুড়িবে। পরিবারস্থ সকলে গিয়া সেই বারান্দায় উপবেশন করিলেন। অত্যন্ত আমোদের মধ্যে অর্দ্ধ ঘণ্টাকাল ধরিয়া বাজি পুড়িল।

রাত্রে শয়ন করিয়া, যতক্ষণ নিদ্রা না আসিল, ততক্ষণ মোহিতের মনে কাহার একখানি সুন্দর সুকুমার মুখ বারম্বার দেখা দিয়া দৌরাত্ম্য করিতে লাগিল। কৌতুক হাস্যে সমুজ্জ্বল দুইটি বড় বড় চঞ্চল চক্ষু—তাহাতে আবেশের লেশ মাত্র নাই। সেই মুখখানি ও চক্ষু দুইটিকে মোহিত কিছুতেই মন হইতে

নির্ব্বাসিত করিতে পারিল না। আজ সারাদিন ধরিয়া চিনি তাহার পরিজনগণের কাছে যত দুষ্টামি করিয়াছে, যত মিষ্ট কথা বলিয়াছে, সেই দৃশ্যগুলি, মোহিতের মনে পুনঃ পুনঃ অভিনীত হইতে লাগিল। ক্রমে যখন নিদ্রার আবেশ তাহাকে অল্পে অল্পে বিহ্বল করিয়া ফেলিল, তখন মনে মনে বলিল, 'মেয়েটি বেশ মিষ্টি। যার সঙ্গে ওর বিয়ে হবে, সে সুখী হবে।'

এইরূপ মানসিক অবস্থা লইয়া মোহিত ঘুমাইয়া পড়িল। আজ সমস্ত দিন মুক্ত বায়ুতে যাপন করিয়াছে, নিদ্রা বেশ গভীর হইল। রাত্রিশেষে স্বপ্ন দেখিল, যেন সে বরবেশে সজ্জিত হইয়া বিবাহমণ্ডপে অবতীর্ণ। চারিদিকে লোকসমাগম—বিস্তর আলো জ্বলিতেছে—বাহিরে সানাই বাজিতেছে। যেন স্ত্রী-আচার আরম্ভ হইল। শুভদৃষ্টির জন্য বর ও কন্যার মস্তকের উপর বস্ত্রাবরণ পড়িল। মোহিত দেখিল, কন্যা আর কেহ নহে—চিনি।

ঘুম ভাঙ্গিলে প্রথম কয়েক মুহূর্ত্ত মোহিতের মনে হইল, সে যেন সুখের সরোবরে স্নান করিয়া উঠিয়াছে। সুপ্তিজড়িমা তিরোহিত হইলে, সেই প্রায়ান্ধকার কক্ষে শয্যার উপর মোহিত উঠিয়া বসিল। ভাবিল, এ কি স্বপ্ন দেখিলাম! এই আমার পরিণাম নাকি? বিবাহ করিয়া, সংসারজালে জড়ীভূত হইয়া, বাসনাতৃপ্তি ও অর্থোপার্জ্জনই জীবনের সারভূত করিব নাকি? স্বপ্নের কথা মনে মনে পর্য্যালোচন করিয়া নিজের প্রতি একটু রাগও হইল। স্বপ্ন দেখা না দেখা অবশ্য কাহারও ইচ্ছাধীন নহে। কিন্তু স্বপ্নে তাহার মন কেন আনন্দলাভ করিল? আনন্দের ত কথা নহে, বিরক্ত হইবার—ঘৃণাবোধ করিবার কথা। মননশক্তি নিদ্রিত ছিল, প্রভুর অনুপস্থিতিতে ভৃত্য হৃদয়, সংযম হারাইয়া নিষিদ্ধ পথে বিচরণ করিয়াছে। এমন ভৃত্য ত ভাল নয়! যতক্ষণ প্রভুর চক্ষুর সম্মুখে রহিল ততক্ষণই সুবোধ শিষ্ট আজ্ঞাবহ—চোখের আড়াল হইলেই যথেচ্ছাচরণ? হৃদয়ের প্রতি চক্ষু রাঙাইয়া মোহিত তাহাকে ভবিষ্যতের জন্য সাবধান করিয়া দিল।

প্রভাতে উঠিয়া মোহিত শুনিল, চিনির জ্বর হইয়াছে। গত কল্য বনভোজনে গিয়া, নদীতে অনেকক্ষণ ধরিয়া স্নান করিয়াছিল, ইহা তাহারই প্রতিফল। সামান্য জ্বর—কোনও চিন্তার কারণ নাই। সন্ধ্যার্চ্চনা সারিয়া মোহিত ভিতরে যখন জলযোগ করিতে গেল, তখন তাহার চক্ষু চিনিকে ইতস্ততঃ অন্বেষণ করিতে লাগিল। জ্বর ত বেশী হয় নাই—হয়ত এখনি দেখা যাইবে র‍্যাপার

গায়ে দিয়া চিনি বেড়াইতেছে। কিন্তু চিনিকে কোথাও দেখা গেল না। উষাকালের তর্জ্জন সত্ত্বেও তাহার হৃদয় নিরাশ হইল।

সেদিন সন্ধ্যাবেলা, চা পানের সময়, চিনি নিশ্চয় আসিবে, মোহিতের মন সারাদিন এইরূপ আশা করিতে লাগিল। কিন্তু সে আশাও বিফল হইল। সুশীলা ও প্রমথবাবুর অনুরোধ সত্ত্বেও সে আজ চা পান করিল না। আজ এই সান্ধ্যসভা যেন তাহার কাছে নিরানন্দ—অঙ্গহীন। যেন গাছ আছে, ফুল নাই; আকাশ আছে, জ্যোৎস্না নাই।

রাত্রে শয্যাগ্রহণ করিয়া মোহিত চিন্তা করিতে লাগিল—রোগে ধরিবার পূর্ব্বলক্ষণগুলি তাহাতে বেশ স্পষ্টই দেখা দিয়াছে। উপন্যাসাদিতে যেরূপ পাঠ করা যায়, অবিকল সেইরূপ। এমনি করিয়াই অবোধ মানুষ এক পা এক পা অগ্রসর হয়—ক্রমে অগাধ জলে গিয়া পড়ে—শেষে ভাসিয়া যায়। না, এরূপ হইলে ত চলিবে না। সে যে এমন দুর্ব্বল, পূর্ব্বে মোহিত তাহা জানিত না। চিনি—চিনি—চিনি—তাহার মন কেন সারাদিন চিনি চিনি করিতেছে? কি আছে সে বালিকার, যাহাতে এত আকর্ষণ? কি জানে সে? দর্শন জানে না, বিজ্ঞান জানে না, শাস্ত্রচর্চ্চা করে নাই; গীতা, উপনিষদ্ তাহার অনধীত। মূর্খ বিচারশক্তিবিহীন ত্রয়োদশবর্ষীয়া বালিকা! তাহার মুখখানি বেশ সুন্দর, চক্ষু দুইটি বড় স্বচ্ছ, ওষ্ঠযুগলে দুষ্টামির হাসিটুকু নিয়তই নৃত্য করিতেছে, কণ্ঠস্বরে সঙ্গীতের কমনীয়তা—এই ত তাহার সম্পত্তি। তাহাতেই কি মোহিত পাগল হইবে? মোহিত?—না না—ইহা কল্পনার অতীত—নিতান্ত অশ্রদ্ধেয় কথা।

কিয়ৎক্ষণ আত্মানুসন্ধানের পর তাহার মনে হইল—তর্ক করিলে কি হইবে? পাগল হইতে কি বাকী আছে নাকি? স্বপ্ন যেন বড় অপরাধ করিয়াছিল! আজ সারাদিনের এ জাগরণ? চিনিকে একটিবার দেখিবার জন্য তাহার মন কি পিপাসায় ছট্‌ফট্ করে নাই? আত্ম-প্রবঞ্চনা করিলেই ত হয় না। রোগে ধরিবার পূর্ব্বলক্ষণ বইকি! এ ত স্বয়ং রোগেরই লক্ষণ জাজ্বল্যমান—একেবারে পূর্ণমাত্রা। তবে? তবে এখন উপায়? উপায়, পলায়ন ছাড়া আর কি হইতে পারে? কল্যই ইঁহাদের নিকট বিদায় গ্রহণ করিয়া গৃহে যাইতে হইবে। সময় থাকিতে সাবধান হওয়া ভাল।

সে রাত্রে মোহিত আর চিনিকে স্বপ্ন দেখিল না। ভোরে উঠিয়া তাহার মনের ভাবটা বিজয়ী বীরের মত হইল। ভাবিল, রোগের অঙ্কুর একটুখানি

মাথা তুলিয়াছিল বটে, কিন্তু সে তাহার সবল পদতলে সেটুকু মাড়াইয়া চাপিয়া পিষিয়া ফেলিয়াছে। সে কি আর কেহ? সে যে মোহিত! সংসারসুখ, মায়াবিনী মোহিনীমূর্ত্তি ধরিয়া কাহাকে ভুলাইতে আসিয়াছিল? মানুষ চেনে না?

প্রভাতে শুনিল, গতরাত্রে চিনির জ্বর বাড়িয়াছিল। সারারাত্রি ছট্‌ফট্‌ করিয়াছে। শুনিবামাত্র মোহিতের বক্ষে বেদনা বাজিয়া উঠিল। প্রমথকে জিজ্ঞাসা করিল, "কত ডিগ্রী জ্বর?"

"রাত্রে ১০৫ উঠেছিল—এখন ১০৪।"

"ডাক্তার কে?"

"এখানকার নেটিভ ডাক্তারটি রাত্রে এসেছিলেন। আবার এখন তাঁকে ডাকতে লোক পাঠিয়েছি। ত্রিশ ঘণ্টার উপর হয়ে গেল, জ্বর এখনও ছাড়ল না—বিকারে না দাঁড়ালে বাঁচি।"

সেদিন প্রাতঃসন্ধ্যায় মোহিত ভাল করিয়া মন দিতে পারিল না। একাকী বাহিরের ঘরে বসিয়া রহিল। প্রমথ, গুরুদাসবাবু ভিতরে। সংবাদ না পাইয়া তাহার চিত্ত আরও ব্যাকুল হইয়া উঠিল। দুই একজন দাস দাসীকে জিজ্ঞাসা করিল, তাহারা ভাল করিয়া কিছু বলিতে পারিল না। কেবল বলিল—"খুব কাতর।"

এইরূপে অপরাহ্নকাল পর্য্যন্ত কাটিলে, মোহিতের বড় অসহ্য হইয়া উঠিল। ভাবিল, যাই, অন্তঃপুরে গিয়া দেখি চিনি কেমন আছে। বাড়ীর মেয়েরা সকলেই ত আমার সাক্ষাতে বাহির হন, তবে আর সঙ্কোচ কিসের?

এই সিদ্ধান্ত করিয়া মোহিত অন্তঃপুরে চলিল। তাহার ভিতর হইতে কে যেন বলিয়া উঠিল, 'বড় যে টান দেখছি! জ্বর কারও হয় না নাকি?' মোহিত মনকে উত্তর দিল, 'আমার বন্ধুর ভগ্নী পীড়িত—উৎকণ্ঠিত হব না?—আমার যদি বোন থাকত এবং তারই যদি এইরকম পীড়া হত!'

অন্তঃপুরে প্রবেশ করিয়া অঙ্গনে সুশীলাকে দেখিতে পাইল। জিজ্ঞাসা করিল—"চিনি কেমন আছে?"

"খুব জ্বর। ১০৬ উঠেছে। মাথায় ওডিকলনের পটি দেওয়া হয়েছে আসুন না— দেখবেন।"—বলিয়া সুশীলা মোহিতকে উপরে লইয়া গেল।

চিনি পালঙ্কে শয়ন করিয়া আছে। চক্ষু মুদ্রিত। মোহিতের পদশব্দে

একবার চক্ষু খুলিয়া চাহিল কিন্তু মানুষ চিনিতে পারিয়াছে বলিয়া বোধ হইল না। তাহার পিতামাতা, ভ্রাতা উদ্বিগ্ন চিত্তে শয্যার নিকট বসিয়া।

চিনির রোগতপ্ত মলিন মুখখানি দেখিয়া মোহিতের যেন কান্না আসিতে লাগিল। কষ্টে আত্মসম্বরণ করিয়া সে আবার বাহিরে চলিয়া আসিল।

রাত্রে মোহিত আহারে বসিল মাত্র—কিছুই খাইতে পারিল না। সারা-রাত্রি ঘোর দুশ্চিন্তায় কাটিল।

পরদিন প্রভাতে উঠিয়া অন্তঃপুরে প্রবেশ করিয়া দেখিল, ঠাকুরঘরের দ্বারের নিকট সুশীলা দাঁড়াইয়া কাঁদিতেছেন। দেখিয়াই মোহিতের মন চমকিয়া উঠিল। জিজ্ঞাসা করিল—"কেমন আছে?"

সুশীলা কাঁদিতে কাঁদিতে বলিলেন, "এখনও ত আছে। কিন্তু রাখতে যে পারি এমন আশা কম।"

মোহিতের চক্ষু দিয়াও জল পড়িতে লাগিল—কিছুতেই বাধা মানিল না। জিজ্ঞাসা করিল—"একজন ভাল ডাক্তার খুলনা থেকে আনালে হত না?"

সুশীলা বলিলেন, "রাত্রি তিনটের সময় পাল্কী বেযারা নিয়ে সিভিল সার্জ্জনকে আনতে লোক গেছে।"

অবনত শিরে মোহিত বাহিরে চলিয়া গেল।

বেলা নয়টার সময় সিভিল সার্জ্জন আসিয়া পৌঁছিলেন। সারাদিন চিকিৎসা চলিতে লাগিল। সন্ধ্যার পর জ্বর কমিতে আরম্ভ হইল।

সন্ধ্যা হইতে মোহিত চিনির শয়নকক্ষের বাহিরেই বসিয়া ছিল। রাত্রি দশটা বাজিলে গুরুদাসবাবু বলিলেন, "বাবা—তুমি কেন কষ্ট করছ?—অনেক রাত্রি হল—যা হোক কিছু জলটল খেয়ে শোওগে।"

মোহিত বলিল, শুশ্রূষার জন্য পালাক্রমে যে রাত্রি জাগার বন্দোবস্ত হইয়াছে, তাহার একটা পাহারা সে জাগিতে চায়।

গুরুদাসবাবু বলিলেন, "যদি আজ রাত্রি কাটে, তবে কাল থেকে তোমাকেও একটা পাহারা দেব। আজ আর আবশ্যক হবে না। যাও বাবা, কষ্ট করো না।"

"ডাক্তার সাহেব কি বলছেন?"

"বলছেন, আজ সারা রাত্রির মধ্যে জ্বর ত্যাগ হবে। কিন্তু রোগিণীর দেহ এত দুর্ব্বল যে ভোরের দিকটায় নাড়ী না ছেড়ে যায়। রাত্রি তিনটে থেকে

সূর্য্যোদয় পর্য্যন্ত সবচেয়ে সাংঘাতিক সময়। সেইটুকু কাটিয়ে উঠতে পারলে আর ভাবনা নেই। নইলে—”

গুরুদাসবাবুর কথা অশ্রুপ্রবাহে ভাসিয়া গেল। মোহিত ধীরে ধীরে বাহিরে আসিল। কিছু জলযোগ করিবার জন্য সুশীলা অনুরোধ করিয়াছিলেন—কিন্তু মোহিত কিছুতেই সম্মত হইল না।

## একচত্বারিংশ পরিচ্ছেদ ॥ মোহিতের গৃহত্যাগ

শয্যাকক্ষে প্রবেশ করিয়া মোহিত শয়ন করিল না। একখানি চেয়ারে বসিয়া আকাশ পাতাল চিন্তা করিতে লাগিল। আহা এমন সুন্দর পবিত্র ফুলটি, চিরদিনের মত ইহজগৎ হইতে অপসৃত হইবে? মনে মনে কল্পনা করিতে লাগিল, ভোরবেলা যেন অন্তঃপুর হইতে ক্রন্দনের রোল উঠিয়াছে। সে যেন ছুটিয়া ভিতরে গেল। যেন চিনিকে বাহির করিয়া বারান্দায় নামানো হইয়াছে। যেন আত্মীয় পরিজন পরিবৃত হইয়া চিনি এই পৃথিবী হইতে শেষ বিদায় গ্রহণ করিতেছে। এই কল্পনা করিতে করিতে মোহিতের চক্ষু দিয়া দর দর ধারায় অশ্রু পড়িতে লাগিল।

কিয়ৎক্ষণ এইরূপে কাটিলে, মোহিত চেয়ার ছাড়িয়া উঠিল। ঘড়িতে দেখিল, বারোটা বাজিতে আর বিলম্ব নাই। দ্বার খুলিয়া বারান্দায় দাঁড়াইয়া, অন্তঃপুরের দ্বিতলস্থ কক্ষগুলির পানে চাহিয়া রহিল। দুইটি কক্ষে আলো জ্বলিতেছে। একটিতে চিনি আছে—অপরটিতে ডাক্তার সাহেব শয়ন করিয়া আছেন। মোহিত বারান্দায় পায়চারি করিয়া বেড়াইতে লাগিল। মাঝে মাঝে অন্তঃপুরের সেই আলোকিত কক্ষ দুইটির পানে, চাহিতেছে। ভাবিল, আমি যদি কেবল মাত্র বন্ধু না হইয়া আত্মীয় হইতাম, তাহা হইলে গুরুদাসবাবু আমার প্রতি এমন নিষ্ঠুর নির্ব্বাসন ব্যবস্থা করিতেন না। অনেকক্ষণ ধরিয়া মোহিত পায়চারি করিল। ক্রমে একটা বাজিল। তখন সে ভিতরে আসিয়া, দ্বার রুদ্ধ করিয়া, আলো নিবাইয়া শয্যায় প্রবেশ করিল।

কিন্তু যাহার মন এমন চিন্তাপীড়িত, তাহার চক্ষে নিদ্রা সহজে আসিবে কেন? অনেকক্ষণ ধরিয়া এপাশ ওপাশ করিয়া অবশেষে একটু লঘু তন্দ্রা আসিল।

কিয়ৎকাল পরে তন্দ্রাবেশে যেন শুনিল, অন্তঃপুর হইতে ক্রন্দনধ্বনি উঠিতেছে। দুরু দুরু বক্ষে উঠিয়া পড়িল। কাণ পাতিয়া শুনিল—কই না, কিছু ত শুনা যায় না। ওটা বোধ হয় স্বপ্নে শুনিয়াছিল মাত্র।

আলো জ্বালিয়া ঘড়ি দেখিল, দুইটা বাজিয়া কয়েক মিনিট হইয়াছে। দুয়ার খুলিয়া আবার বাহিরের বারান্দায় গেল। সেই কক্ষ দুইটিতে এখনও আলো জ্বলিতেছে। অন্তঃপুর নিস্তব্ধ। না, এখনও তবে কোনও অমঙ্গল ঘটে নাই।

বারান্দায় কিযৎক্ষণ পায়চারি করিতে করিতে তাহার মনে প্রবল বাসনা হইল, অন্তঃপুরে প্রবেশ করিয়া, উপরে গিয়া, চিনির রোগশয্যার নিকট একবার দণ্ডায়মান হয়। কি জানি, আর যদি দেখিতে না পায়—একবার শেষ দেখা দেখিয়া আসিবে না? তিনটা বাজিতে ত আর বেশী বিলম্ব নাই।

তখন আবার মনে হইল—আমি তাহার শয্যাপার্শ্বে দাঁড়াইয়া কি করিব? গুরুদাসবাবু, প্রমথ প্রভৃতি রহিয়াছেন।

আবার মনে হইল, তাঁহারাই বা কি করিবেন? যদি যায়—তবে কি ধরিয়া রাখিতে পারিবেন?

তখন ভাবিল—ডাক্তার সাহেব রহিয়াছেন। কিন্তু তিনি বা কি করিবেন? হাঁ একজন আছেন, যিনি করিতে পারেন বটে। যিনি এই পৃথিবী, এই নক্ষত্র-খচিত আকাশ, এই অনন্ত বিশ্বজগৎ স্বহস্তে রচনা করিয়াছেন, তিনি তাহাকে ফিরাইতে পারেন বটে। আমি আজ তাঁহাকেই ডাকিব—প্রাণপণে প্রার্থনা করিব—চিনির জীবন তাঁহার কাছে ভিক্ষা মাঙ্গিয়া লইব।

কর্ত্তব্য স্থির করিতে মুহূর্ত্তকালও বিলম্ব হইল না। এ কথা যে এতক্ষণ মনে পড়ে নাই—ইহাই মোহিতের আশ্চর্য্য বোধ হইল। সারারাত্রি অনিদ্রায় কাটিয়াছে—এই সমস্ত সময়টা বৃথায় গিয়াছে। এতক্ষণ সে ভগবানের পদে মন সমর্পণ করিয়া আপনার আকুল প্রার্থনা তাঁহাকে জানাইতে পারিত! আর বিলম্ব নয়।

মোহিত তৎক্ষণাৎ পাদুকা ত্যাগ করিয়া হস্তমুখাদি প্রক্ষালন করিল। বস্ত্র পরিবর্ত্তন করিল। শয়নকক্ষের এক কোণে তাহার সন্ধ্যা করিবার কুশাসন, গঙ্গাজল প্রভৃতি ছিল। কেবল আসনখানি লইল। কোষাকুষি, গঙ্গাজল, কিছুই লইল না। আজ তাহার চক্ষু দিয়া যে পূতধারা বহিতেছে, তাহা ভগবানের

নিকট গঙ্গাজল অপেক্ষাও পবিত্রতর। আসনখানি লইয়া পশ্চাতের বারান্দায় গিয়া বসিল। সেই বারান্দারই নিম্নে অনতিদূরে নদী প্রবাহিত। মনে পড়িল, কয়েকদিন পূর্ব্বে এই বারান্দায় বসিয়া সে উপনিষদ পড়িতেছিল, সেই সময় শালুর টুকরাখানি হাতে করিয়া চিনি তাহারই কাছে অক্ষর লেখাইতে আসিয়াছিল।

আসন পাতিয়া, পূর্ব্বমুখ হইয়া, যুক্তকরে মুদ্রিতনেত্রে মোহিত প্রার্থনা করিতে লাগিল। ঘড়িতে তিনটা বাজিল। বাহিরে বিষম অন্ধকার। নদীটি অদৃশ্য—কেবল তীরভূমির কঙ্করগুলিতে ঢেউ লাগায় মৃদু মৃদু শব্দ শুনা যাইতেছে। আর কোথাও কোন শব্দ নাই। মোহিত এক একবার অস্পষ্টস্বরে প্রার্থনার ভাষা উচ্চারণ করিতেছে—আবার অনেকক্ষণ নিস্তব্ধ রহিতেছে।

চারিটা বাজিল। অন্ধকার কমিয়া আসিতেছে। আকাশের তারার আর তেমন জ্যোতি নাই। মোহিত এক একবার চক্ষু খুলিয়া দেখিতেছে—রাত্রি আর কত বাকী। আবার চক্ষু মুদিয়া গভীর প্রার্থনায় মগ্ন হইতেছে।

রাত্রি আর নাই। পূর্ব্বদিক পরিষ্কার হইয়া আসিল। দুই একটা পক্ষীর কলরব শোনা যাইতেছে। নদীর দিক হইতে মৃদুমন্দ ঊষা-সমীরণ বহিতে আরম্ভ করিল। মোহিত ক্ষণমাত্র পূর্ব্বাকাশ পানে চাহিয়া, আবার চক্ষু মুদ্রিত করিল।

পূর্ব্বদিক লোহিতাভ হইয়া উঠিয়াছে। সহস্র পক্ষীর কলকূজনে নদীতীর মুখরিত। ক্রমে সে রক্তাভা গাঢ়তর—গাঢ়তম হইতে লাগিল। দেখিতে দেখিতে নবোদিত সূর্য্যের একটি কনকরশ্মি, ভগবানের আশীর্ব্বাদের মত ছুটিয়া আসিয়া ধ্যানরত মোহিতের ললাটদেশ স্পর্শ করিল। মোহিত তখন চক্ষু খুলিয়া, গলবস্ত্র হইয়া প্রণাম করিল।

কুশাসনখানি শয়নকক্ষে রাখিয়া, দ্রুতপদে মোহিত অন্তঃপুর অভিমুখে ছুটিল। ক্রন্দনের রোল ত উঠে নাই। অন্তঃপুর নিস্তব্ধ।

অঙ্গনে প্রবেশ করিয়া দেখিল গৃহিণী দাঁড়াইয়া আছেন। বলিলেন, চিনি ভাল আছে, জ্বর গিয়াছে, কথা কহিয়াছে। এখন সে নিদ্রিত।—বলিতে বলিতে গৃহিণী তীক্ষ্ণদৃষ্টিতে মোহিতের পানে চাহিলেন। তখন মোহিতের স্মরণ হইল, চক্ষু ও কপোল হইতে অশ্রুচিহ্ন মুছিয়া আসিতে তাহার মনে ছিল না। অবনত মস্তকে বাহির হইয়া গেল। গিয়া আবার পূজায় বসিল।

চিনি ভাল হইয়াছে, কিন্তু এখনও সে অত্যন্ত দুর্ব্বল। উপরেই থাকে—মোহিত এ তিনদিন তাহাকে দেখিতে পায় নাই।

চিনির প্রতি তাহার মনের ভাব যে কি জাতীয় তাহা মোহিত এখন স্পষ্ট বুঝিতে পারিয়াছে। এ কয়দিন সে লক্ষ্য করিয়াছে, কেহ কথাপ্রসঙ্গে তাহার সমক্ষে চিনির নামোল্লেখ মাত্র করিলে তাহার কাণে যেন বীণার ঝঙ্কার বাজিয়া উঠে। ইহার জন্য সে মনে মনে লজ্জিত—কিন্তু কিছুতেই আত্মসম্বরণ করিতে পারে না। নিজ চিত্তদৌর্ব্বল্য সে ভাল করিয়াই উপলব্ধি করিয়াছে। এই কারণে স্থির করিয়াছে, সংসারাশ্রম তাহার পক্ষে নিরাপদ স্থান নহে। দাদার কথা সর্ব্বদাই মনে পড়িতেছে, 'তুমি যদি সংসার ত্যাগ করে সন্ন্যাসী হয়ে যেতে সে অন্য কথা ছিল। গৃহস্থাশ্রমে থেকে তার নিয়ম প্রতিপালন করবে না—এর কুফল অবশ্যম্ভাবী।' দাদা অবশ্য অন্য ভাবে বলিয়াছিলেন—কিন্তু কথাটা খুবই পাকা বলিয়া মোহিতের মনে হইতে লাগিল। তাহার উপস্থিত মনের অবস্থাই ইহার প্রকৃষ্ট প্রমাণ।

এইরূপ নানাদিক পর্য্যালোচনা করিয়া মোহিত স্থির করিয়াছে, সংসারাশ্রমে আর তাহার থাকা নয়। এবার সে রীতিমত সন্ন্যাসী হইবে। সংসারাশ্রমে থাকিলে নিজের সাধনভজনের পদে পদে বিঘ্ন। নিজের আধ্যাত্মিক উন্নতি করিতে হইলে উপযুক্ত গুরুরও আবশ্যক। বাহির হইয়া না পড়িলে সে গুরুই বা মিলিবে কোথা? যথাসম্ভব শীঘ্র এখান হইতে বাড়ী গিয়া, গৈরিক-বসন ধারণ করিয়া, লোটা কম্বল লইয়া সে বাহির হইয়া পড়িবে। আঃ—সে কি আত্মগ্লানিশূন্য স্বাধীনতার জীবন! অখণ্ড অবসর—লোকচক্ষুর অন্তরালে বসিয়া একমনে একধ্যানে তপশ্চর্য্যায় প্রবৃত্ত হইবে। এখানে বন্ধুর আতিথ্যে সপ্তাহের অধিক অতিবাহিত হইল। বিদায় গ্রহণে আর বিলম্ব কি? একটুমাত্র বিলম্ব আছে। চিনি নামিলে, তাহাকে একবার শেষ দেখা দেখিয়া, চিরদিনের জন্য চলিয়া যাইবে। এখন আর তাহার মনে আত্মপ্রবঞ্চনা নাই। হৃদয়ের চাপল্যকে এখন সে ক্ষমার চক্ষে দেখিতেছে—হৃদয়কে এ কয়দিন ছুটি দিয়াছে। হৃদয়ও দিবানিশি প্রিয়চিন্তায় নিমগ্ন আছে। থাকুক—আর দুদিন বই ত নয়।

দুইদিন পরে, বৈকালে চিনি উপর হইতে নামিল। জলযোগ করিবার সময় অন্তঃপুরে গিয়া মোহিত তাহাকে দেখিতে পাইল। তাহার পাণ্ডুর বিশীর্ণ মুখখানি দেখিয়া মোহিতের হৃদয় ভাবাবেগে উথলিয়া উঠিল। একখানি

ফিরোজা রঙের পাতলা শাল গায়ে দিয়া বারান্দায় চিনি বেড়াইতেছিল। মোহিত তাহার কাছে গিয়া কহিল, "কেমন আছ চিনি ?"

"ভাল আছি। আচ্ছা, আমি এত শীগগির কি করে ভাল হলাম বলুন দেখি মোহিতবাবু ?"

"জানি না ত। কি করে ?"

"একটা ভারি মজা হয়েছে। দাদা আপনাকে বলেন নি ?"

"কই, না।"

"অসুখের সময় আমার ডিলিরিয়ম হয়েছিল—আমি আবোল তাবোল বকছিলাম—তা শোনেন নি ?"

"শুনেছি।"

"সে সময় আমি বলেছিলাম—আমি ত জানিনে, সবাই বললেন—আমি খালি খালি বলেছিলাম, মা আমার গ্র্যামোফোনটা কোথা গেল ?—মা আমার গ্র্যামোফান কই ?—তাই আমি যখন একটু ভাল হলাম তখন দাদা আমায় বললেন—তুমি শীগগির ভাল হও দিদি—আমি তোমায় গ্র্যামোফোন আনিয়ে দিচ্ছি। সেই গ্র্যামোফোনের লোভে লোভে আমি এত শীগগির ভাল হয়ে উঠেছি।"

এই সময় সুশীলা সেখানে আসিয়া পড়িলেন। বলিলেন—"গ্র্যামোফোন গ্র্যামোফোন করে চিনির আর ঘুম হচ্ছে না।"

জলযোগান্তে বাহিরে আসিয়া মোহিত গুরুদাসবাবুর নিকট বিদায় প্রার্থনা করিল। তিনি তাহাকে আরও দুই চারিদিন থাকিবার জন্য সস্নেহ অনুরোধ করিলেন—কিন্তু মোহিত মিনতি করিয়া তাহা কাটাইয়া দিল।

সন্ধ্যার পর চা পানের জন্য সকলে সমবেত হইলে চিনি বলিল, "মোহিতবাবু—কাল নাকি আপনি চলে যাচ্ছেন ?"

"হ্যাঁ।"

"না মোহিতবাবু, কাল যাবেন না। আমার গ্র্যামোফোনটা আসুক আগে। শুনে যাবেন।"

মোহিত সস্মিতভাবে মাথা নাড়িয়া বলিল, অত বিলম্ব করিলে তাহার কোন মতেই চলিবে না। কল্য তাহাকে যাইতেই হইবে।

চিনি তখন পিতাকে বলিল, "বাবা, মোহিতবাবুকে থাকতে বলুন না। তিন চারদিনেই ত আমার গ্র্যামোফোন এসে যাবে।"

গুরুদাসবাবু বলিলেন, "আমি ত মোহিতকে অনেক বলেছি মা, উনি শুনছেন কই।"

মোহিত বলিল, "আচ্ছা তোমার গ্র্যামোফোন আসুক। এবার যখন আসব তখন শুনব।"

চিনি ইহাতে স্পষ্টই একটু নিরাশ হইল। ক্রমে গুরুদাসবাবু বলিলেন, "যাও মা, দেখ, চায়ের জলটা হল কিনা।"

"যাই"—বলিযা চিনি মোহিতের দিকে ঘাড় বাঁকাইয়া চাহিল। বলিল—"আপনার জন্যেও একপেযালা আনি?"

কয়েক মুহূর্ত্তকাল নীরব থাকিয়া মোহিত বলিল, "আচ্ছা আন।"

গ্র্যামোফোন আসা পর্য্যন্ত থাকিতে মোহিত অস্বীকার করিয়া চিনির মনে দুঃখ দিয়াছে। চা অস্বীকার করিয়া আর দুঃখ দিতে তাহার মন সরিল না। ইহাও সে ভাবিল, আজই ত শেষ দিন। সব রকম অসংযম, আত্মপরায়ণতার আজ শেষ।

পরদিন আহারাদি করিযা, গৃহিণীর নিকট মোহিত বিদায লইতে গেল। তিন তখন একলা ছিলেন। মোহিত বসিলে, দুই চরিটি স্নেহগর্ভ কথার পর তিনি বলিলেন, "বাবা, তোমায় একটি কথা বলব মনে করেছি, কিন্তু বলতে কিছু সঙ্কোচ হচ্ছে।"

মোহিত বলিল, "কি কথা মা? প্রমথ যেমন আপনার ছেলে, আমাকেও তেমনি মনে করুন। যা বলতে ইচ্ছে করেন বলুন—তার জন্যে সঙ্কোচ কেন?"

ইতিপূর্ব্বে মোহিত আর কখনও অন্যের মাকে মা বলে নাই।

গৃহিণী উত্তর করিলেন, "প্রমথ যেমন আমার ছেলে, বাস্তবিক পক্ষে তুমিও আমার সন্তানস্থানীয় হও, এই আমার আকিঞ্চন। আমার বড় ইচ্ছা, চিনির সঙ্গে তোমার বিবাহ দিই। তোমার মা নেই, আমি তোমার মা হই এই আমার মনের সাধ।"

মোহিত কিয়ৎক্ষণ নতশিরে নীরব থাকিয়া বলিল, "মা, তা হবার যো নেই। আমার জীবনের গতি আমি অন্য পথে স্থির করে রেখেছি। গৃহস্থাশ্রম আমার জন্যে নয়। আমি সন্ন্যাসী হব।"

"সে কি কথা বাবা? এই কি তোমার সন্ন্যাসী হবার বয়স? অমন কথা বোলো না। আমার মেয়েকে তুমি বিবাহ না কর, না করবে—কিন্তু সন্ন্যাসী

হবার কথা মুখে এন না। যদি অন্য কোথাও একটি সৎপাত্রী দেখে বিবাহ করেও সংসারী হও—তাতেও আমি সুখী হব।"

মোহিত বলিল, "মা, আমি যদি বিবাহ করতাম, তা হ'লে আপনাকে মাতৃপদে বরণ করবার গৌরব থেকে নিজেকে বঞ্চিত করতাম না।"

গৃহিণী প্রায় মিনতির স্বরে বলিলেন, "তবে বাবা অমত কোরো না। ওঁকে বলি তোমার দাদাকে চিঠি লিখুন। মাঘ মাসে ভাল দিন আছে—শুভকর্ম্ম হয়ে যাক।"

মোহিতের চক্ষু জলপূর্ণ হইয়া উঠিল। দাঁড়াইয়া উঠিয়া সে বলিল, "মা, আমায় প্রলোভনে ফেলবেন না।"—বলিয়া গৃহিণীকে প্রণাম করিয়া, তাঁহার পদধূলি লইয়া নিষ্ক্রান্ত হইয়া গেল।

গৃহে পৌঁছিয়া, দুই দিন থাকিয়া, তৃতীয় দিন উষাকালে গৈরিক বসনে, লোটা-কম্বল লইয়া, কপর্দ্দকবিহীন অবস্থায় মোহিত গৃহত্যাগ করিল।

## দ্বাচত্বারিংশ পরিচ্ছেদ ॥ শত্রুদমনের ষড়যন্ত্র

প্রভাতে উঠিয়া গদাই পাল হস্ত মুখ প্রক্ষালন করিয়া একখানি তসরের ধুতি পরিধান করিল। খড়ম পায়ে দিয়া, সাজি হস্তে বাগানে পূজার্থ পুষ্পচয়ন করিতে বাহির হইল।

অগ্রহায়ণের প্রারম্ভ, অল্প অল্প শীত পড়িয়াছে। কোঁচাটি খুলিয়া গদাই গায়ে জড়াইল। গাছের পাতা হইতে টপ্ টপ্ করিয়া শিশির ঝরিয়া পড়িতেছে। ফুলে ফুলে বুকভরা শিশির। একটি একটি গাছের ডাল ধরিয়া, বেশ করিয়া নাড়া দিয়া ফুল হইতে শিশির ঝাড়িয়া গদাই চয়ন করিতে লাগিল। শ্বেত ও রক্তকরবী, কৃষ্ণকলি, টগর, জবা প্রভৃতি নানা ফুলে গদাধরের সাজি ভরিয়া উঠিল। ফুল তুলিতে তুলিতে গদাই মাঝে মাঝে সতৃষ্ণ নয়নে পথের পানে চাহিতেছে। বৃক্ষ লতা গুল্মে গ্রামপথ সমাকীর্ণ, অধিক দূর দৃষ্টি চলে না। তথাপি গদাই বারম্বার পথপানে চাহিতে লাগিল। কিয়ৎক্ষণ এইরূপে কাটিলে, গাছপালার অন্তরাল হইতে কাহার যেন আর্ত্তনাদ শ্রুতিগোচর হইল। গদাই উৎকর্ণ হইয়া রহিল। শব্দটা কাছে আসিলে বুঝা গেল, কে যেন বলিতেছে,

'ওরে আমার সর্ব্বনাশ হয়েছে রে!—আমার সর্ব্বস্ব গিয়েছে রে!'—শুনিয়া গদাধরের মুখ প্রসন্ন হইয়া উঠিল।

শব্দ ক্রমে নিকটতর হইতে লাগিল। তাহা শুনিয়া আশপাশের গৃহস্থগণ ঔৎসুক্যবশে বাহির হইয়া আসিল। কয়েক মুহূর্ত্ত পরে, বাঁশঝাড়ের আড়াল হইতে কেনারাম গোপ বাহির হইল। সে বুক চাপড়াইতেছে ও বলিতেছে, 'সর্ব্বস্ব গেল রে—সর্ব্বস্ব গেল।'—তাহার সঙ্গে সঙ্গে একপাল ছেলে—দুই চারিজন বয়স্ক লোকও আছে।

গদাই পালকে দেখিবামাত্র কেনারাম বলিতে লাগিল, "ওগো নায়েব মশাই গো, আমার সর্ব্বনাশ হয়ে গেছে গো!"

গদাই সাজি হস্তে দ্রুতপদে বাগানের প্রান্তদেশে অগ্রসর হইয়া বলিল, "কেন ঘোষের পো? কি হয়েছে?"

"সর্ব্বনাশ হয়ে গেছে। আমার সর্ব্বস্ব নিয়ে গেছে গো, সর্ব্বস্বটা নিয়ে গেছে নায়েব মশাই।"

"কে নিয়ে গেছে?"

"চোর গো নায়েব মশাই।"

"চুরি হয়েছে?"

"আজ্ঞে হ্যাঁ।"

"কি করে চুরি হল রে?"

"আজ্ঞে আমার বাড়ীর পিছনে, বক্সীদের আমবাগান আছে, সেই আম-বাগানে বসে আমার বড়ঘরে সিঁদ কেটেছে।"

সমবেত অনেকে বলিয়া উঠিল, "অ্যাঁ! সিঁদ কেটেছে?"

"বললে না পিত্যয় যাবে মশাই, পেল্লায় এতখানি সিঁদ!"

গদাই বলিল, "তোরা কোন্ ঘরে ছিলি?"

"আমি আর আমার ইস্তিরী সেই ঘরেই শুয়েছিলাম নায়েব মশাই। আমার ছেলে দুটো আমার ভাইবউয়ের কাছে ছোট ঘরে শুয়েছিল।"

গদাই মুহূর্ত্তকাল নীরব থাকিয়া বলিল, "ঘরে সিঁদ কাটলে, চুরি করলে, ঘুম ভাঙ্গল না?"

"কিছু জানতে পারিনি নায়েব মশাই—কিছু জানতে পারিনি। সকাল হলে ঘুম ভেঙ্গে দেখি, সিঁদের পথে ঘরে আলো আসছে; দেখেই আমার প্রাণটা

চমকে উঠল। গা ঠেলে আমার ইস্তিরীকে বললাম, খোকার মা, ও খোকার মা, উঠে দেখ্ দেখি দেয়ালে ফুটো হল কেন ?—আমার ইস্তিরী উঠে, সিঁদ দেখে, বুক চাপড়াতে লাগলো। তারপর দুয়োর খুলে দেখলাম, ঘরে থালা ঘটি বাসন যা ছিল সব নিয়ে গেছে! বেতের ঝাঁপিতে বারো আনা পয়সা ছিল, ছোট বউয়ের হাতের একযোড়া পৈঁচে ছিল, খোকার কোমরের পাটা ছিল, সব নিয়ে গেছে নায়েব মশাই সব নিয়ে গেছে। আমায় ফকির করে গেছে গো—হো হো হো।"—বলিয়া কেনারাম কাঁদিতে লাগিল।

উপস্থিত সকলেই কেনারামের দুঃখে বিগলিত হইয়া তাহাকে সান্ত্বনা দিতে লাগিল।

গদাই বলিল, "যা, এখনি থানায় গিয়ে এজেহার লিখিয়ে দিয়ে আয়।"

কেনারাম বলিল, "এজেহার লেখালে আমার জিনিষগুলি পাব নায়েব মশাই ?"

"তা এখন কি করে বলব ? পুলিসের লোকেরা যদি চোর ধরতে পারে, মাল আস্কারা করতে পারে, তবে অবিশ্যি পাবি। যে ঘরে চুরি হয়েছে সেখানে যা যেমন আছে তেমনি রেখে থানায় যা। একটি জিনিষ এদিক ওদিক না হয়। দারোগা এসে সব দেখবে। চল্ বরং আমি এইবেলা সরেজমিনে গিয়ে দেখে আসি। কি জানি যদি সাক্ষীই দিতে হয়। চল হে—তোমরাও সব চল।"

ইহা শুনিয়া উপস্থিত ব্যক্তিগণ ত্রস্তভাবে পরস্পরের মুখাবলোকন করিতে লাগিল। ভাবিল, দেখিতে গিযা শেষে কি ফৌজদারী মোকর্দ্দমার সাক্ষীর ফেসাদে পড়িয়া যাইতে হইবে!—তাই কেহ বলিল, 'আপনি এগুন নায়েব মশাই—আমি মুখ হাত ধুয়েই আসছি।'—কেহ বলিল, 'ছেলেটার বড় জ্বর, একবার বদ্যিবাড়ী যেতে হবে।'—কেহ বা বলিল, 'আমার এখনও গাই দোয়া হয়নি, গাই দুয়েই আসছি।'—এইরূপ নানা প্রকার অছিলা করিয়া সকলে সরিয়া পড়িল।

সমস্ত পথ গদাই নীরব গম্ভীরমুখে কেনারামের সঙ্গে সঙ্গে গেল। অঙ্গনে প্রবেশ করিবামাত্র একমুখ হাসিয়া কেনারামের পিঠ চাপড়াইয়া বলিল, "সাবাস কেনারাম, সাবাস ভাই। আজ তুই যা নকল করেছিস, একবারে আসল বীররস—কলকাতায় থিয়েটারে গিয়ে যদি একটোরো চাকরি নিস ত এখনি তোর ত্রিশ টাকা মাইনে হয়।"

কেনারাম হাস্যমুখে বলিল, "সে কি নায়েব মশাই ?—ছিয়াচার কি ?"

"থিয়েটার জানিস নে ?—এই যাত্রা শুনেছিস ত ? কলকাতায় আজকাল সেই রকম থিয়েটার হয়েছে। বিলিতী যাত্রা আর কি! সেখানে যত সব একটোরো সেজে বীররসের সঙ দেয়।"

বলিতে বলিতে উভয়ের বড়ঘরে বারান্দায় আসিয়া উঠিল। গদাই পালকে দেখিয়া গঙ্গামণি ঘোমটা দিয়া গোয়াল ঘরে ঢুকিয়া পড়িল; বড়বউ আধঘোমটা দিয়া একটু সরিয়া দাঁড়াইল।

ঘরের মধ্যে প্রবেশ করিয়া, সিঁদ দেখিয়া গদাই বলিয়া উঠিল, "এই বুঝি তোর বুদ্ধি!—ভাগ্যিস আমি এসেছিলাম—নইলে এখনি ত মোকর্দ্দমা ফেঁসে যেত!"

কেনারাম ভীত হইয়া বলিল, "কেন নায়েব মশাই ?"

"কেন নাযেব মশাই! ওরে গন্ধব—চোর বাইরে বসে সিঁদ কাটলে, আর মাটী সব তোর ঘরের মেজেতে এসে জমলো কি করে ? এ যে দেখবে সেই বলবে ঘরের মধ্যে বসে সিঁদ কাটা হয়েছে। সরা সরা—মাটি সরা এই বেলা। পায়ে করে ঠেলে ঠেলে সিঁদের পথে মাটিগুলো বাইরে ফেল্।"

কেনারাম তাহাই করিতে লাগিল। শেষ হইলে গদাই বলিল, "আমি কাছারি চললাম। তুই শীগগির জল খেয়ে নে, নিয়ে কাছারিতে আয়। একজন কাউকে সঙ্গে দিয়ে তোকে থানায় পাঠিয়ে দিচ্ছি।"

যথাসময়ে কেনারাম থানায় গিয়া এজেহার করিল। পাছে কেনারাম সব কথা গুছাইয়া বলিতে না পারে, বাসন মেরামতের চিহ্ন, মেরামতকারী কাঁসারীর নাম ইত্যাদি বলিতে ভুলিয়া যায়, তাই এজেহারের একটা মুসাবিদা গদাই পাল স্বয়ং লিখিয়া কেনারামের হাতে পাঠাইয়া দিয়াছিল।

এজেহার লইয়া, দারোগা প্রথম তিন চারিদিন এলাকার সমস্ত কারামুক্ত দাগী চোরের বাড়ী খানাতল্লাসী করিতে লাগিল। কিন্তু কোথাও কিছু পাওয়া গেল না।

চতুর্থ দিন গদাই হুকুমনামা দেখাইয়া, সদর কাছারি হইতে ১০০০৲ লইয়া আসিল। থানায় গিয়া দারোগাকে ২০০৲ দিয়া বলিল, "হুজুরের পাণ খাবার জন্যে এই ২০০৲ এনেছি। বাবু মহাশয় এ মোকর্দ্দমার জন্যে ৪০০৲ ছ্যাঁকসেন করেছেন। ১০০৲ সেদিন দাখিল করেছিলাম, এই ২০০৲ নিয়ে

৩০০৲ হল। বাবু বলেছেন, আসামীর যেদিন জেলের হুকুম হবে সেই দিন বাকী ১০০৲ দেবেন।"

দারোগা টাকা লইয়া বলিল, "মোটে ৪০০৲! তোমার বাবু ত বড় কৃপণ হে! ৫০০৲ পুরোপুরি দেওয়াতে পারলে না?"

"আজ্ঞে, অনেক চেষ্টা করেছিলাম। বাবু বলেন, দারোগা সাহেবকে আমার সেলাম জানিয়ে বোলো যে একদিনের ত কারবার নয়, তাঁর সঙ্গে যখন হিদ্যতা হল, পাঁচবার পাঁচটা কায নিতে হবে। প্রথম কাযটা কেমন হয় দেখাই যাক।"

দারোগা কমিশনের ৩০৲ গদাই পালকে দিয়া বলিল, "আচ্ছা বেশ—বাবু দেখুন আমার কি রকম হাত সাফাই। কিন্তু খুসী করতে পারলে শুধু ১০০৲ টাকায় হবে না। বাবুকে গিয়ে বোলো।"

"বলব বইকি। আমি কি বলতে কসুর করি দারোগা সাহেব? অবিশ্যি বলব। বাসনগুলো এখন কি উপায়ে—"

কথা শেষ হইতে না দিয়া দারোগা বলিয়া উঠিল, "দারোগার আবার উপায়ের ভাবনা? আজ রাত্রেই বাসনগুলো রমণ ঘোষের বাড়ীতে পৌঁছে যাবে। আমার পাল্লায় কত চোর বদমায়েস আছে জান? তাদের দুজনকে ঠিক করে রেখেছি। তারা গিয়ে রমণ ঘোষের বাড়ী দেখেও এসেছে। তার গোয়ালের পিছনদিকটার পাঁচিল খানিক ভাঙ্গা আছে। সেইখান দিয়ে ঢুকে, খড়ের পাঁজার ভিতরে বাসনগুলো লুকিয়ে রেখে আসবে। কাল বেলা ৮টার সময় আমি গিয়ে, খানাতল্লসী করে সে বাসন বের করে ফেলব। তারপর, ঘোষের পোর দুই হাত পিঠের দিকে টেনে বেঁধে, গুঁতো মারতে মারতে থানায় নিয়ে আসব। তারপর ৪১১ ধারায় চালান। একটি বছর ত বটেই—বেশী যা হয়।"

রমণ ঘোষের বন্ধনদশার ছবিখানি কল্পনানেত্রে অবলোকন করিয়া, গদাই পালের অন্তরাত্মা পুলকে পূর্ণ হইয়া উঠিল। বলিল—"দারোগা সাহেব, রুলের গুঁতো ছাড়া আর কিছু হবে না? থানায় এনে ঘা কতক বেশ করে উত্তম মধ্যম দিলে ভাল হয়।"

দারোগা বলিল, "দিতে আর কতক্ষণ? কিন্তু ও টাকায় হয় না। দুধে যত চিনি দেবে তত মিষ্টি হবে—কথাই ত আছে জান।"

গদাই দারোগার হাত দুইটি ধরিয়া বলিল, "দারোগা সাহেব—বেটাকে যদি থানায় এনে কসে জলবিছুটি লাগাতে পারেন, তবে বাবুর কাছ থেকে আরও ৫০৲ আমি আদায় করে দেব।"

"বেশ, তাই হবে"—বলিয়া দারোগা কার্য্যান্তরে গেল। গদাই পাল মনের আনন্দে কাছারিতে ফিরিয়া আসিল।

## ত্রয়শ্চত্বারিংশ পরিচ্ছেদ ॥ সাধুসঙ্গ

মোহিত যখন গৃহ হইতে নিষ্ক্রান্ত হইল, তখন সামান্য আলোক ফুটিয়াছে মাত্র। পৌরজন কিম্বা দাসদাসী কেহ তখনও জাগে নাই। নির্ব্বিঘ্নে ফটক পার হইয়া মোহিত গ্রাম্য পথ অতিক্রম করিতে লাগিল। দুই চারিজন পরিচিত লোক পথে ছিল বটে, কিন্তু আলোকের অল্পতায়, এ ছদ্মবেশে কেহই তাহাকে চিনিতে পারিল না।

মোহিতের পরিধানে একখানি গৈরিক বসন, একখানি উত্তরীয়, তাহার উপর কম্বলখানি জড়ান। অগ্রহায়ণের মধ্যভাগ—একটু বেশ শীতের আমেজ দিয়াছিল। গৈরিকবর্ণের মোটা কাপড়ের একটি ঝুলি তাহার দক্ষিণহস্তে ঝুলিতেছিল। তন্মধ্যে একখানি গীতা, একখানি সাংখ্যদর্শন এবং আরও চারি পাঁচখানি পুস্তক। একখানি বড় ছুরিও ছিল। বামহস্তে লোটাটি—বগলে একখানি মৃগচর্ম্ম। কোনওরূপ খাদ্যদ্রব্য কিম্বা অর্থ—এ সব কিছুই ছিল না। কেমন করিয়া তাহার চলিবে তাহা কি মোহিত ভাবে নাই? ভাবিয়াছিল বইকি। বাল্যকালাবধি তাহার মনটি ভক্তিপ্রবণ। তাহার বিশ্বাস ছিল ঈশ্বর যখন জীব দিয়াছেন তখন আহার তিনিই যোগাইবেন। এই নির্ভরশীলতার ভাব তাহার মনে এখন অধিকতর স্ফূর্ত্ত হইয়াছে।

কোন্ পথে, কোথায় যে মোহিত যাইবে তাহা কিছুই সে স্থির করিয়া বাহির হয় নাই। কমলপুর হইতে দুই ক্রোশ দূর একটি সরকারী পাকা রাস্তা আছে, সে রাস্তা বরাবর খুলনা গিয়াছে। যখন রেল খোলে নাই, তখন এই পথ দিয়াই লোক জেলায় যাইত। গ্রামপ্রান্তে পৌছিয়া সেই রাস্তার দিকেই মোহিত পদচালনা করিল। মাঠের মধ্যে দিয়া কাঁচা রাস্তা গিয়া সেই রাজপথে মিশিয়াছে।

মোহিত যখন গ্রাম হইতে অনুমান একক্রোশ আসিয়াছে, তখন বড় ঘটা

"কেন যাব?"

"আজ আমার শরীর ভাল নেই, যাও। কাল এস এখন।"

বিদ্রূপের স্বরে হরিদাসী বলিল, "ঈস্!—ভারি দয়া যে, কাল এস এখন! খোল বলছি, নইলে আমি গোলমাল করব—লোক ডাকব। আমি তোমার গুণ সব জানতে পেরেছি। দরজা খোল।"

গদাই দেখিল, না খুলিলে হরিদাসী এখনি গোলযোগ বাধাইবে। সুতরাং প্রদীপটা হাতে করিয়া আনিয়া, দরজা খুলিয়া বাহির হইতে চাহিল। কিন্তু হরিদাসী তাহাকে ঠেলিয়া ঘরের মধ্যে প্রবেশ করিল। বিছানার কাছে গিয়া বলিল, "এ কি?"

"কি আবার? বিছানা।"

"কি খুঁড়ছিলে?"

"খুঁড়ব আবার কি?"

"নাঃ—খুঁড়ব আবার কি! আমি দোরের ফাঁক দিয়ে প্রায় দেখিনি?"—বলিয়া হরিদাসী সজোরে বিছানা টানিয়া সরাইয়া ফেলিল। মুখে সরা বাঁধা একটা হাঁড়ি বাহির হইল। গদাই 'কর কি? কর কি?' বলিতে বলিতে হরিদাসী হাঁড়ির মুখের সরা খুলিয়া ফেলিল। টাকা ও নোটে হাঁড়িটা পরিপূর্ণ।

হরিদাসী দাঁড়াইয়া উঠিয়া বলিল, "দাও আমার ২৫০৲ গুণে দাও!"

"তোমার টাকা ত সেই বাক্সতে আছে।"

"তা থাকুক—তুমি তাই থেকে নিও। আমায় এই থেকে দাও।"

গদাই তখন অত্যন্ত প্রেমবিগলিতভাবে বলিল, "এ টাকা কি দেবার যো আছে হরিদাসী—এ যে সরকারি টাকা। এখনি এ টাকা নিয়ে গিয়ে খাজাঞ্চি মশায়ের কাছে জমা দিতে হবে। তোমার সে বাক্স দরিয়াপুরে আছে—যদি বল, কাল এনে দেব। তোমার টাকা নিও।"

হরিদাসী বলিল, "যাও যাও ন্যাকামি রাখ। কাল উনি আমার টাকা এনে দেবেন! তোমার নামে ওয়ারিণ বেরিয়েছে আমি প্রায় জানিনে?—তুমি এসেছ টাকাকড়ি নিয়ে পালিয়ে যাবে বলে। বাবুরা বলাবলি করছিলেন, ওয়ারিণের নাম শুনে গদাই ফেরার না হয়—সে কথা আমি জানালার বাইরে দাঁড়িয়ে প্রায় শুনিনি কিনা! তখনি আমি মনে জানি, পালাবার আগে তুমি নিশ্চয় নিজের জিনিষ পত্তর নিতে আসবে। আমি তোমার জন্যে ওৎ পেতে

বসেছিলাম। বাইরের দরজায় খিল দিয়ে রেখেছিলে, ফাঁক দিয়ে চুলের কাঁটা ঢুকিয়ে খিল সরিয়ে সরিয়ে দরজা খুলেছি। যে চুলোয় ইচ্ছে সে চুলোয় যাও— আমার ২৫০৲ দিয়ে যাও। এক্ষণি দাও—নইলে আমি খুন কল্লে গো, মেরে ফেল্লে গো বলে এমন চেঁচাব যে পাড়াসুদ্ধ লোক ছুটে আসবে। গোণ টাকা।”

গদাই দেখিল, দেওয়া ভিন্ন অন্য উপায় নাই। পাপকে বিদায় না করিতে পারিলে নিজের পলায়নেও বিলম্ব হইয়া যাইবে। সুতরাং গদাই টাকা গণিয়া হরিদাসীর আঁচলে দিতে লাগিল।

হরিদাসী বলিল, “আমার নোট চাই।”

গদাই কাতরভাবে বলিল, “টাকাই নাও হরিদাসী। নোটগুলো থাকলে নিয়ে আমার পালাবার সুবিধে হবে। ভারি টাকা নিয়ে আমি কোথা যাব?”

“আচ্ছা, টাকাই দাও।”

গদাই ২৪০৲ হরিদাসীকে দিয়া বলিল, “এই হল ২৫০৲ এখন যাও। যদি পুলিস এসে পড়ে আমাকেও ধরবে তোমাকেও ধরবে।”

“সাবধানে পালিও, যেন ধরে না ফেলে।”—বলিয়া হরিদাসী নিষ্ক্রান্ত হইয়া গেল।

গদাই তখন ভাবিল, ‘কি করি?—খুলনায় গিয়ে হাজিরই হই—না ফেরার হই? যদি সাজা দেয়, দুটি বছরের কম ত নয়। এ বয়সে আর পাথর ভাঙ্গতে পারব? এখনও প্রায় হাজার টাকা রয়েছে। তাই নিয়ে গয়া কাশী মথুরা বৃন্দাবন কোথাও গিয়ে নাম ভাঁড়িয়ে একটা দোকান টোকান খুলি। সেই ভাল। বুড়ো বয়সে আর পাথর ভাঙ্গতে পারব না। আশ্চর্য্য কথা, এটা কিন্তু আমার মনেই হয়নি। ভাগ্যিস হরিদাসী বললে। এত লোককে বুদ্ধি দিই—নিজের বেলাই বুদ্ধি লোপ হয়ে গিয়েছিল! খুব সময়ে এসেছিল হরিদাসী—তোমার ঋণ জন্মে ভুলতে পারব না।’

গদাই তখন টাকাকড়িগুলি গুছাইয়া লইয়া, ঘোড়াটা সেইখানেই ফেলিয়া রাখিয়া, অন্ধকারের মধ্যে মিশাইয়া গেল। পুলিস অদ্যাবধি তাহার কোনও সন্ধান পায় নাই।

যথাসময়ে কেনারামের বিচার হইল। সকল অবস্থা বিবেচনা করিয়া দয়ালু হাকিম তাহার মাত্র ছয় সপ্তাহ কারাবাসের আজ্ঞা দিলেন।

শুভদিন শুভলগ্নে চিনির সহিত মোহিতের বিবাহ হইয়া গেল। এই উপলক্ষে গুরুদাসবাবুর গৃহে বহু কুটুম্বের সমাগম হইয়াছিল। বাসরঘরে তরুণীরা অর্দ্ধরাত্রি অবধি গান গাহিয়া, অবশেষে মোহিতকে গাহিবার জন্য বড়ই পীড়াপীড়ি করিতে লাগিলেন।

মোহিত বলিল, "আমি গাইলে যদি কনে একটি গান গায়, তবেই আমি গাইব।"

তরুণীরা চিনিকে জিজ্ঞাসা করিলেন, "কি লো, তোর বর গাইলে তুই একটি গান গাইবি?"

চিনি ঘোমটার মধ্য হইতে অনুচ্চস্বরে বলিল, "গাইব।"

তাহাকে জন্মে কেহ কখনও গান গাহিতে শোনে নাই। সকলেই ভাবিতে লাগিল, চিনি কি রকম গান গাহে দেখা যাইবে।

মোহিত, যথাবিদ্যা গাহিল।

অবশেষে চিনির প্রতিশ্রুতিপালনের সময় আসিলে, সে ঘরের কোণ হইতে তাহার গ্র্যামোফোনটি তুলিয়া আনিয়া বলিল, এইটি আমার প্রতিনিধি—একে যত গান গাইতে বলবে, গাইবে।"

চিনির বুদ্ধি দেখিয়া সকলে হাসিয়া উঠিলেন। 'প্রতিনিধি' তখন রাগিণীর পর রাগিণী বর্ষণ করিয়া সভায় আনন্দস্রোত প্রবাহিত করিল।

সমাপ্ত

# গ্রন্থ-পরিচয়

## ॥ ষোড়শী ॥

ঊনবিংশ শতকের শেষে প্রকাশিত রবীন্দ্রনাথের ছোটগল্পগুলি পাঠক সাধারণের দৃষ্টি আকর্ষণ করলেও একান্তভাবে সকল শ্রেণীর পাঠকের মধ্যে প্রচার হয়নি। যদিও এই গল্পগুলিতে খাঁটি ছোটগল্পের উপাদান সমৃদ্ধ ছিল এবং প্রকাশের সঙ্গে সঙ্গে বাংলা সাহিত্যের ছোটগল্পের স্থান পূর্ণ করেছিল; কিন্তু এর মধ্যের বাঙালী হৃদয়ের গভীরতা পাঠকসাধারণ উপলব্ধি করতে পারেনি। সে কারণে রবীন্দ্রনাথের কবিকল্পনার গভীরতা ও কাব্যপ্রাণতা বোধগম্য হয়নি। প্রভাতকুমার মুখোপাধ্যায়ের ছোটগল্পগুলিতে বাঙালী মধ্যবিত্ত ঘরের সমসাময়িক চিত্র সহজ সরলভাবে ব্যক্ত হওয়ায় সকল শ্রেণীর পাঠক তাঁর অন্তরঙ্গ হয়ে উঠল। এই কারণেই প্রভাতকুমারের গল্প প্রকাশের অপেক্ষায় পাঠকবর্গ অধীর হয়ে থাকত। এ সম্বন্ধে মোহিতলাল মজুমদার বলেছেন :

"একজন মাত্র কথাশিল্পী রবীন্দ্রনাথের পার্শ্বে একটি ক্ষুদ্র জ্যোতিষ্কের মত দীপ্তি পাইতেছিলেন। শ্রীযুক্ত প্রভাতকুমার মুখোপাধ্যায়ের গল্পগুলিতে একটি হাস্যোজ্জ্বল অথচ শিশির-স্নিগ্ধ বাস্তব কল্পনা ফুটিয়া উঠিয়াছিল। সে কল্পনায় সুপরিচিত দৈনন্দিন জীবনের আলোকচিত্র সংগ্রহ হইল। তার প্রকাশভঙ্গি যেমন অনবদ্য তার ভাবদৃষ্টিও তেমনই সহজ ও সরল, সে যেন কোথাও বাধে না।" ('আধুনিক বাংলা সাহিত্য', ১৩৪৩)

রবীন্দ্রনাথের গল্পগুচ্ছে গ্রথিত এই ছোটগল্প সম্বন্ধে কবিগুরুর নিজের মন্তব্য থেকে জানতে পারি :

"...আমি একদা যখন বাংলাদেশের নদী বেয়ে তার প্রাণের লীলা অনুভব করেছিলুম তখন আমার অন্তরাত্মা আপন আনন্দে সেই সকল সুখ দুঃখের বিচিত্র আভাস অন্তঃকরণের মধ্যে সংগ্রহ করে মাসের পর মাস বাংলার যে পল্লীচিত্র রচনা করেছিল, তার পূর্বে আর কেউ তা করেনি। কারণ সৃষ্টিকর্তা তাঁর রচনাশালায় একলা কাজ করেন। সে বিশ্বকর্মারই মতন আপনাকে দিয়ে রচনা করে। সেদিন কবি যে পল্লীচিত্র দেখেছিল নিঃসন্দেহ তার মধ্যে

রাষ্ট্রিক ইতিহাসের আঘাতপ্রতিঘাত ছিল। কিন্তু তাঁর সৃষ্টিতে মানবজীবনের সেই সুখদুঃখের ইতিহাস, যা সকল ইতিহাসকে অতিক্রম করে বরাবর চলে এসেছে কৃষিক্ষেত্রে, পল্লীপার্বণে, আপন প্রাত্যহিক সুখদুঃখ নিয়ে। কখনো বা মোগল রাজত্বে কখনো বা ইংরেজ রাজত্বে তার অতি সরল মানবত্ব প্রকাশ নিত্য চলেছে, সেইটেই প্রতিবিম্বিত হয়েছিল গল্পগুচ্ছে, কোনো সামন্ততন্ত্র নয় কোনো রাষ্ট্রতন্ত্র নয়।…"("সাহিত্যে ঐতিহাসিকতা", 'সাহিত্যের স্বরূপ', বৈশাখ ১৩৫০)

এই গল্পগুলি সম্বন্ধে মোহিতলাল মজুমদার বলেছিলেন :

"রবীন্দ্রনাথ তাঁহার 'সাধনা'-পত্রিকার জন্য 'ছোটগল্প' লিখিতে লাগিলেন, তাহাতেই উৎকৃষ্ট বিলাতী ছোটগল্পেরই একটা মৌলিকরূপ আমাদের সাহিত্যের গৌরব বৃদ্ধি করিল। কিন্তু বাঙালী পাঠক সাধারণ তাহাও পছন্দ করিল না।" ('বাংলা প্রবন্ধ ও রচনারীতি', ১৯৫১)

ইতিহাসের দিক লক্ষ্য করে দেখা যায় প্রভাতকুমারই প্রথম খাঁটী বাংলা গল্পকার। তাঁর গল্প রচনার সাধনা তাঁর সমসাময়িক বাংলা গল্পলেখক নগেন্দ্র-নাথ গুপ্ত (১৮৬১-১৯৪০); সুধীন্দ্রনাথ ঠাকুর (১৮৬৮-১৯২৯); সুরেন্দ্রনাথ মজুমদার (১৮৭২-১৯২৭); প্রভৃতির লেখাকে প্রতিফলন ও অতিক্রম করে ঊর্দ্ধে উঠেছিল একথা যেমন বলা যায়, তেমনি পরবর্ত্তীকালের বহু উদীয়মান গল্প লেখকদের রচনায় রূপ-রসের যোগান দিয়ে সজীবতার সঞ্চার করেছিল সেকথাও দৃঢ়ভাবে বলা চলে। আধুনিককালের পরিচিত বহু গল্পকারের ছোট গল্পের মধ্যে প্রভাতকুমারের গল্প লেখার রূপটির প্রতিফলন এসে পড়েছে।

অধ্যাপক জগদীশ ভট্টাচার্য্যের আলোচনায় এই মতের পূর্ণ সমর্থন পাওয়া যায় :

"আসলে প্রভাতকুমারের গল্পে মানব হৃদয় এক উন্মুক্ত উদার নীলাকাশে সীমাহীন প্রসার লাভ করেছে বলেই সেখানে আকাশের হাসি মধুর জ্যোৎস্না হয়ে ফুটে উঠেছে। প্রভাতকুমার হাস্যরসিক নন, কিন্তু হাসি তাঁর গল্পদেহে স্নিগ্ধ লাবণ্যের মত নয়নাভিরাম। তাঁর দৃষ্টিতে আছে প্রসাদগুণ, তাই তাঁর সৃষ্টিতে হাসির মধুস্বাদ। জীবনকে উদার চোখে দেখার সঙ্গে সহজ চোখে দেখারও সাধনা তিনি করেছেন।…

"বাংলা ছোট গল্পে রবীন্দ্রনাথের মত প্রভাতকুমারও উত্তরসূরিদের অফুরন্ত প্রেরণার নিত্য উৎস। পরবর্তীকালের অনেক খ্যাতিমান লেখকের সার্থক

রচনায়ও তাঁর প্রভাব পরিদৃশ্যমান। রবীন্দ্রনাথের মত তিনিও এক সুবিশাল ঐতিহ্যের স্রষ্টা। অজস্রতায় ও বৈচিত্র্যে, দৃষ্টি ও সৃষ্টির অনায়াস ভঙ্গিতে, সর্বোপরি প্রসাদগুণান্বিত রচনাশিল্পে প্রভাতকুমার অদ্বিতীয়। তাঁর প্রেরণায় অনেক প্রশংসনীয় রচনা সম্ভব হয়েছে, কিন্তু তাঁর শিল্পোৎকর্ষ এখনো অনধিগম্য।" ( "ভূমিকা", 'প্রভাতকুমার মুখোপাধ্যায়ের শ্রেষ্ঠ গল্প', বৈশাখ ১৩৬০ )

রংপুরে ব্যারিষ্টারি কার্য্যকালে প্রভাতকুমারের দ্বিতীয় গল্পগ্রন্থ 'ষোড়শী' প্রকাশিত হয়। প্রথম সংস্করণের ভূমিকায় গ্রন্থকার তাঁর বক্তব্য উপস্থাপিত করেছেন। এর গল্পগুলি গ্রন্থাকারে প্রকাশের আগেই বিভিন্ন সাময়িক পত্রে প্রকাশিত ও প্রচারিত হয়েছিল। এই কারণে গল্পগুলি পাঠকদের বিপুল অভিনন্দন লাভ করেছিল, এটাও প্রভাতকুমারের কম সৌভাগ্য নয়। এর বিজ্ঞাপনে বলা হযেছিল: 'ইহাতে নানারসপূর্ণ ষোলটি গল্প আছে। অধিকাংশ ষোড়শী রূপসী লইয়া ঘটনা গ্রন্থন।' প্রথম প্রকাশকাল—আশ্বিন ১৩১৩ সাল ও পৃষ্ঠা সংখ্যা ৩০১ ও বিজ্ঞাপন ২ পৃষ্ঠা।

গ্রন্থকারের জীবিতকালের মধ্যে 'ষোড়শী' পাঁচবার ছাপা হয়। বেঙ্গল লাইব্রেরী মতে প্রকাশকালের তারিখগুলি: প্রথম সংস্করণ অক্টোবর ১৯০৬, দ্বিতীয় সংস্করণ অক্টোবর ১৯১১, তৃতীয় সংস্করণ জানুয়ারি ১৯১৬, চতুর্থ সংস্করণ মে ১৯২২ ও পঞ্চম সংস্করণ এপ্রিল ১৯৩০।

'ষোড়শী'র প্রথম সংস্করণের আখ্যাপত্রটি এরূপ ছিল:

"ষোড়শী / ( ছোটগল্প ) / শ্রীপ্রভাতকুমার মুখোপাধ্যায় / প্রণীত। / কলিকাতা। / ২০ নং কর্ণওয়ালিস ষ্ট্রীট, / মজুমদার লাইব্রেরী হইতে প্রকাশিত। / ১৩১৩ / মূল্য ১৷৷০ বাঁধাই ১৷৵০ /

ষোলটি গল্পের সাময়িকপত্রে প্রথম প্রকাশকাল সূচী অনুযায়ী দেওয়া হল:

১। বউ-চুরি—ভারতী, বৈশাখ ১৩০৭
২। সারদার কীর্ত্তি—ভারতী, মাঘ ১৩০৬
৩। প্রিয়তম—ভারতী, অগ্রহায়ণ ১৩০৬
৪। বন্য-শিশু—ভারতী, জ্যৈষ্ঠ ১৩০৭
৫। কাশীবাসিনী—ভারতী, বৈশাখ ১৩০৮
৬। কলির মেয়ে—ভারতী, আশ্বিন ১৩০৮

৭। ধর্ম্মের কল—ভারতী, আষাঢ় ১৩০৮
৮। প্রণয় পরিণাম—ভারতী, ভাদ্র ১৩০৮
৯। ছদ্মনাম—ভারতী, মাঘ ১৩০৮
১০। বাস্তুসাপ—ভারতী, বৈশাখ ১৩০৯
১১। সচ্চরিত্র—ভারতী, ফাল্গুন ১৩০৮
১২। ভুলশিক্ষার বিপদ—ভারতী, জ্যৈষ্ঠ ১৩০৯
১৩। অযোধ্যার উপহার—ভারতী, বৈশাখ ১৩১০
১৪। বলবান জামাতা—প্রবাসী, ১৩১৩
১৫। খুড়া মহাশয়—বঙ্গদর্শন, আশ্বিন ১৩১১
১৬। গুরুজনের কথা—প্রবাসী, ফাল্গুন ১৩১১

'ষোড়শী'র প্রথম সংস্করণের কোন সমালোচনা কোন সাময়িক পত্রে পাইনি। তবে এর কয়েকটি গল্প সম্বন্ধে 'সাহিত্য' পত্রিকার বিভিন্ন সংখ্যায় 'সাহিত্য'-সম্পাদক সুরেশচন্দ্র সমাজপতি তাঁর নিজস্ব ভঙ্গীতে যা ব্যক্ত করেছেন সেগুলি সংগ্রহ করে নিবেদন করলাম :

সাহিত্য। পৌষ ১৩০৬

'প্রিয়তম' একটি চলনসই গল্প।

সাহিত্য। ফাল্গুন ১৩০৬

'সারদার কীর্ত্তি' একটি ক্ষুদ্র গল্প,—বিশেষত্বই নাই। বিশেষতঃ উপসংহার নিতান্তই গল্প।

সাহিত্য। আষাঢ় ১৩০৭

শ্রীযুক্ত প্রভাতকুমার মুখোপাধ্যায়ের 'বন্য-শিশু' নামক ক্ষুদ্র গল্পটির আরম্ভ সুন্দর, কিন্তু উপসংহার উদ্ভট হইয়াছে। শেষকালে একেবারে রক্তগঙ্গা।—লেখক সুকৌশলে গল্পটির অবতারণা করিয়াছিলেন। কিন্তু শেষ রক্ষা করিতে পারেন নাই। কিন্তু এই ক্ষুদ্রপটের একটি চিত্র—যদুবাবু অত্যন্ত স্বাভাবিক ও সজীব। লেখক সিমলা শৈলে গল্পের অবতারণা করিয়াছেন। গল্পটিতে স্থানীয় বিশেষত্বের বর্ণপাত করিয়া কলানিপুণতার পরিচয় দিয়াছেন। তিনি যদি গল্পরচনায় ও তাহার পরিণামের দিকে আর একটু অবহিত হন, তাহা হইলে সফলতা লাভ করিতে পারিবেন।

সাহিত্য। জ্যৈষ্ঠ ১৩০৮

'কাশীবাসিনী' নামক ক্ষুদ্র গল্পটি শ্রীযুক্ত প্রভাতকুমার মুখোপাধ্যায়ের রচনা। গল্পের আখ্যানবস্তু মন্দ নয়, কিন্তু লেখক শেষরক্ষা করিতে পারেন নাই।

সাহিত্য। শ্রাবণ ১৩০৮

শ্রীযুক্ত প্রভাতকুমার মুখোপাধ্যায়ের রচিত "ধর্ম্মের কল" নামক ক্ষুদ্র গল্পটি পড়িয়া তৃপ্তি হয়। লেখকের রচনাভঙ্গী ও গল্প বলিবার প্রণালী মনোরম। বারো বৎসরের ছেলেকে দশ বৎসর পরে বাইশ বৎসর বয়সে চিনিতে পারা সহজ বা সম্ভব বা স্বভাবসঙ্গত মনে হয় না। লেখক পুনর্মুদ্রণকালে গল্পটির এই অংশ স্বভাবসঙ্গত ও সংশয়প্রশ্নের অতীত করিলে গল্পটি আরও উজ্জ্বল হইবে। কিন্তু হারাধন চট্টোপাধ্যায় ও ব্রজহরি মুখোপাধ্যায় 'জ্ঞাতি' হইলেন কিরূপে? সগোত্র নহিলে জ্ঞাতি হয় না, এবং হিন্দুমতে সগোত্রে বিবাহ—বিধবা বিবাহও—হইতে পারে না। লেখক লিখিতেছেন,—"কলিকাতায় বিদ্যাসাগর মহাশয় স্বয়ং উপস্থিত থাকিয়া বর ও কনেকে আশীর্ব্বাদ করিলেন।" পাঠক মনে করিতে পারেন, সগোত্রে বিবাহ বিদ্যাসাগরের অনুমোদিত ছিল, অথবা বিধবাবিবাহে তিনি গোত্রবিচার আবশ্যক মনে করিতেন না। কিন্তু সত্যের অনুরোধে বলিতে হইতেছে, এরূপ মনে করিবার অণুমাত্র কারণ নাই। বিবাহ বিষয়ে তিনি শাস্ত্রের অনুশাসন মানিয়া চলিতেন। প্রভাতবাবুর গল্পের সহিত শাস্ত্রের কোনও সম্বন্ধ না থাকুক, বিদ্যাসাগরের মতামত সম্বন্ধে পাঠকের মনে ভ্রান্ত সংস্কার বদ্ধমূল না হয়, এই অভিপ্রায়ে এ কথার উল্লেখ করিলাম। প্রভাতবাবু গল্পটির সৌন্দর্য্য ও 'বস্তু' অক্ষুণ্ণ রাখিয়াও এই অসামঞ্জস্যের পরিহার করিতে পারেন।

সাহিত্য। আশ্বিন ১৩০৮

শ্রীযুক্ত প্রভাতকুমার মুখোপাধ্যায়ের "প্রণয় পরিণাম" নামক গল্পটি পড়িয়া তৃপ্তি হইয়াছি। রচনাটির আদ্যোপান্ত সুমধুর হাস্যরসে অনুপ্রাণিত। কিন্তু অতিরঞ্জিত নহে। হিন্দু বয়েজ স্কুলের দ্বিতীয় শ্রেণীর ছাত্র মাণিকলাল প্রতিবেশিনী 'কুসুমের সঙ্গে বাল্যকাল হইতে সে কত খেলা করিয়াছে,…কিন্তু তখন ত সে কোনওরূপ চিত্তচাঞ্চল্য অনুভব করে নাই।' একদিন মাণিক কুসুমদের বাগানে গাছে উঠিয়া পেয়ারা পাড়িতেছিল; ঠিক সেই সময়ে কুসুম

মার সঙ্গে গঙ্গাস্নান করিয়া বাড়ী ফিরিতেছিল। তাহার 'পরিহিত বসনখানি জলসিক্ত, পৃষ্ঠলম্বিত ঘন কৃষ্ণ কেশরাশির প্রান্ত দিয়া ফোঁটা ফোঁটা জল পড়িতেছে, আর্দ্র মুখখানি প্রভাতের সোণালি রৌদ্র লাগিয়া প্রতিমার মত চিক্ চিক্ করিতেছে। দেখিয়া, মাণিক হৃদয় হারাইল' সুতরাং 'মাণিক নিশ্বাস ফেলিয়া গাছ হইতে নামিয়া আসিল। তাহার কোঁচার খুঁটে গোটা দশেক পেয়ারা। ভাল দেখিয়া গোটা দুই রাখিয়া, বাকী সমস্ত বাগানে ছড়াইয়া দিল। পেয়ারায়—বিশেষতঃ কোষো পেয়ারায়—আর তাহার চিত্ত নাই।' চতুর্দ্দশবর্ষীয় মাণিক প্রেমে পড়িয়া কবিতা লিখিতে আরম্ভ করিয়াছিল, তাই সে নির্ব্বিচারে সব পেয়ারা ফেলিয়া দেয় নাই। যদি সে আগে কবিতা লিখিতে আরম্ভ করিয়া পরে প্রেমে পড়িত তাহা হইলে ভালমন্দ বিচার না করিয়া অম্লানবদনে সব পেযারা ফেলিযা দিত, সে বিষয়ে আমাদের বিন্দুমাত্র সন্দেহ নাই। সেদিন রবিবার ; সুতরাং মাণিক নিশ্চিন্তমনে প্রেমানলে দগ্ধ হইতে লাগিল। পড়িবার ঘরে ডিক্সনারী মাথায় দিয়া শুইযা পড়িয়া মাণিক কত কি ভাবিতে লাগিল। মাণিকের সহপাঠী বন্ধু বিপিন ও শরৎ মারবেল খেলিবার জন্য তাহাকে ডাকিতে আসিল, কিন্তু প্রেমাতুর মাণিক সেদিন খেলিতে গেল না। তাহার পূর্ব্বরাগ যেমন সুন্দর, বিরহও তেমনিই রমণীয়! 'মাণিক আর ফুটবল খেলে না—জিমনাষ্টিক ছাড়িয়া দিয়াছে ; দ্বিপ্রহরে স্কুল পলাইয়া গঙ্গাতীরে বসিয়া কবিতা লেখে। প্রভাতে, সন্ধ্যায় নানা ছলে কুসুমদের বাড়ী গিয়া কুসুমকে দেখিয়া আসে।' প্রেমিকজনসুলভ সহজাত সংস্কারবশে মাণিক ক্রমেই কুসুমের সঙ্গে ঘনিষ্ঠতা করিতে লাগিল। বৈশাখের শেষে স্কুল কলেজ বন্ধ হইল। একে নিদাঘের গ্রীষ্ম তদুপরি বিরহের তাপ, মাণিকের দুর্দ্দশা সহজেই কল্পনা করা যায়। সৌভাগ্যক্রমে এই সময়ে মাণিকের পিসতুতো ভাই প্রভাস আসিয়া উপস্থিত হইল। প্রভাস মাণিকের অপেক্ষা তিন বৎসরের বড়। মাণিক তাহাকে গুরুজনের ন্যায় খাতির করিত, ভয় করিয়া চলিত। কিন্তু বলিয়া রাখি, 'প্রভাস একজন নীরব কবি'—বোধকরি জন্ম-কবি। 'তাহার মনের রন্ধ্রে রন্ধ্রে রোমান্স, কেবল প্রেমপাত্রীর অভাবে কোনও মতে প্রেমে পড়া হইতে বিরত আছে।' মাণিকের ভাবগতিক দেখিয়া প্রভাস বারংবার জিজ্ঞাসা করিতে লাগিল,—ব্যাপারটা কি? কিন্তু মাণিক কিছুতেই স্বীকার করিবে না।—সহজে কি মনের কপাট খোলা যায়? কিন্তু একদিন

মাণিকের কবিতার খাতা প্রভাসের হস্তগত হইল; সে নিপুণ 'বেদে', অনায়াসে 'সাপের হাঁচি' ধরিয়া ফেলিল। অবশেষে মাণিক সব স্বীকার করিল। তখন কবিবর প্রভাস মাণিকের দুঃখে বিগলিত হইয়া মাণিক কুসুমের মিলন উপায় চিন্তা করিতে লাগিল। কিন্তু সর্ব্বাগ্রে কুসুমের মন বুঝিতে হয়। কুসুম মাণিককে ভালবাসে ত? প্রভাসের পরামর্শে মাণিক কুসুমের মন বুঝিতে গেল, এবং যে কৌশলে সে কুসুমের নিকট বিবাহ-প্রস্তাবের অবতারণা করিল, তাহাও চমৎকার, কিন্তু আমাদের স্থানাভাব। কুসুমলতার উদ্দেশে লিখিত মাণিকলালের কবিতাটি পড়িয়া কুসুমের দিদি নলিনী যে দাবানলের সৃষ্টি করিয়াছিল, তাহাতে কেবল কুসুমই দগ্ধ হইল, মাণিকের গায়ে তাহার আঁচটি লাগিল না। কিন্তু মাণিকের অদৃষ্টে তদপেক্ষা গুরুতর দুর্গতি সঞ্চিত ছিল। প্রভাস স্থির করিল মাণিকের বাপকে বলিয়া কুসুমের সহিত মাণিকের বিবাহ দিবার প্রস্তাব করিবে; কিন্তু বিড়ালের গলায় কে ঘণ্টা বাঁধে? অনেক চিন্তার পর প্রভাসই মাণিকের পিতার নিকট প্রস্তাব করিতে গেল। নন্দ চৌধুরীর সহিত প্রভাসের কথোপকথন উপভোগ যোগ্য। দৌত্যের উপসংহারে প্রভাস বলিল, 'মাণিক বলেছে, যদি বিয়ে না হয়, তা হলে ওর জীবন মরুভূমি হয়ে যাবে।' চৌধুরী বলিলেন, 'মরুভূমি? ওঃ!' তামাক টানিতে টানিতে নন্দ চৌধুরী বলিলেন, 'ম্যান্‌কাকে ডাক।' প্রভাসের আশা হইল তবে বোধ করি উভয়ের মিলন অসম্ভব নয়! কিন্তু মাণিক ত ভয়ে বাপের কাছে আসিতেই চাহে না। প্রভাস অনেক বুঝাইয়া তাহাকে পাঠাইয়া দিল। 'মাণিক প্রবেশ করিয়া দেখিল, তাহার পিতা আর্সির কাছে দাঁড়াইয়া একটা পাকা গোঁফ উঠাইবার চেষ্টা করিতেছেন। মাণিকের ছায়া আর্সিতে পড়িল।' নন্দ চৌধুরী ফিরিয়া দাঁড়াইলেন। মাণিককে জিজ্ঞাসা করিলেন, 'তোর এগ্‌জামিন কবে?' মাণিক বলিল, 'আর বারোদিন আছে।' 'কি রকম তৈরি হল?' 'আজ্ঞে হয়েছে এক রকম।' 'পড়াশুনো করছিস মন দিয়ে? না খালি খেলিয়ে খেলিয়ে বেড়াচ্ছিস?' 'আজ্ঞে না, খেলা বেশী করিনে।' 'তবে কি করিস? লবে পড়েছিস্ নাকি শুনলাম?' মাণিক তাঁহার স্বর ও ভঙ্গিমা দেখিয়া উত্তর করিতে সাহস করিল না। দাঁড়াইয়া ঘামিতে লাগিল। তাহার পিতা ধীরে ধীরে তাহার কাছে সরিয়া আসিলেন। আসিয়া, বাম হস্ত দ্বারা মাণিকের দক্ষিণ কর্ণটি

ধারণ করিলেন। করিয়া বলিলেন, 'উত্তর দিচ্ছিস নে যে?' প্রেমিক নিরুত্তর। নন্দ চৌধুরীর কর-কমল-কল্পিত কতিপয় চপেটপুষ্পাঞ্জলি দক্ষিণা লইয়া মাণিকের প্রেম চম্পট দান করিল। একটি কথা বলিতে ভুলিয়াছি, নন্দ চৌধুরী ডাক্তার ছিলেন। তাঁহার 'চিকিৎসা' আশু ফলপ্রদ হইল। মাণিক ছেলেটিকেও সুবোধ বলিতে হইবে। উপন্যাসের অনুকরণে প্রেমে পড়িয়াছিল, কিন্তু উপন্যাসের অনুসারে গৃহত্যাগ করিল না—বিষও খাইল না। তবে কুসুমের বিবাহের সময় লুচি খাইল বিস্তর।' মুক্তকণ্ঠে বলিব, নন্দ ডাক্তারের চিকিৎসা-প্রণালী অতি চমৎকার,—যথার্থ ই আশুফলপ্রদ। প্রভাতবাবু গল্পটির রচনায় বিশিষ্ট দক্ষতার পরিচয় দিয়াছেন। বাঙ্গলা সাহিত্যে নির্ম্মল হাস্যরস অত্যন্ত বিরল। আমাদের সাহিত্যে অতিরঞ্জন-মূলক হাস্যরসের অভাব নাই বটে কিন্তু সাহিত্যের হিসাবে বিকৃত রস-রচনার অতিরঞ্জনমূলক হাস্যরসের মূল্য অধিক নহে। সামাজিক বা সাময়িক 'সং' অতি সহজে প্রাকৃত জনের দন্তরুচি-কৌমুদীর বিকাশ করিতে পারে, কিন্তু তাহা কখনও সাহিত্যের অঙ্গীভূত বা চিরস্থায়ী হয় না। যাহা স্বভাবসঙ্গত ও মানবপ্রকৃতির অনুগত, অথচ হাস্যরসের উদ্দীপক, সাহিত্যে তাহাই বরণীয়। প্রভাতবাবুর 'প্রণয় পরিণামে' সেই হাস্যরস-নিপুণতার পরিচয় আছে। অকালপক্ক মাণিকের চপলতা মাত্র ভিত্তি করিয়া তিনি হাস্যরস ফোয়ারা নির্ম্মাণ করিয়াছেন, কিন্তু কোথাও স্বভাবের অতিরিক্ত অতিরঞ্জনের উপাদান ব্যবহার করেন নাই। ইহাই তাঁহার ক্ষমতার নিদর্শন। তাঁহার এই রস-রচনা শক্তি পূর্ণ পরিণতিলাভ করুক।

সাহিত্য। ফাল্গুন ১৩০৮

শ্রীযুক্ত প্রভাতকুমার মুখোপাধ্যায়ের 'ছদ্মনাম' একটি ক্ষুদ্র গল্প। বিলাতী 'বোটকা' গন্ধ অত্যন্ত প্রবল। নির্ম্মলার 'নারাঙ্গি রঙ্গের শালের শাড়ীখানির' অন্তরাল হইতেও 'গাউন' দেখা যাইতেছে।

সাহিত্য। চৈত্র ১৩০৮

শ্রীযুক্ত প্রভাতকুমার মুখোপাধ্যায়ের 'সচ্চরিত্র' নামক গল্পটির আমরা রসগ্রহণ করিতে পারিলাম না। প্রভাতবাবুর প্রভাব 'সচ্চরিত্রে' একেবারে প্রতিফলিত হয় নাই। তা, হাতের পাঁচটা আঙ্গুল কখনও সমান হয় না।

সাহিত্য। জ্যৈষ্ঠ ১৩০৯

শ্রীযুক্ত প্রভাতকুমার মুখোপাধ্যায়ের 'বাস্তুসাপ' একটি ক্ষুদ্র গল্প। গল্প বটে

কিন্তু 'আষাঢ়ে'। প্রভাতের 'ছাপ' নাই। ছোট গল্পের 'জান' যাহা, তাহারই অভাব। সুতরাং রসভঙ্গ হইয়াছে।

সাহিত্য। চৈত্র ১৩১১

বহু দিনের পর শ্রীযুক্ত প্রভাতকুমার মুখোপাধ্যায়ের 'গুরুজনের কথা' নামক গল্পটি বড় আগ্রহের সহিত পড়িতে আরম্ভ করিয়াছিলাম, কিন্তু শেষ করিয়া নিরাশ হইয়াছি। প্রভার শাড়ী গাউন ঢাকিতে পারে নাই। স্বদেশী গঙ্গাজলে বিলাতী 'বোটকা' গন্ধ ধৌত করা যায় না।

সাহিত্য। জ্যৈষ্ঠ ১৩১৩

শ্রীযুক্ত প্রভাতকুমার মুখোপাধ্যায়ের 'বলবান জামাতা' নামক ক্ষুদ্র গল্পটি অতি সুন্দর। আখ্যানবস্তু মনোহর ও হাস্যরসের কিরণে সমুজ্জ্বল। বহুদিন আমরা এমন মনোরম গল্প পড়ি নাই।

'প্রবাসী'র ১৩১৮ মাঘ পুস্তক-পরিচয় বিভাগে দ্বিতীয় সংস্করণ 'ষোড়শী'র সমালোচনাটি এরূপ ছিল:

"ষোড়শী—শ্রীপ্রভাতকুমার মুখোপাধ্যায় প্রণীত। প্রকাশক চক্রবর্ত্তী চাটার্য্যি কোম্পানি। মূল্য ১॥০ টাকা। দ্বিতীয় সংস্করণ। প্রভাতবাবুর গল্প সর্ব্বজন সমাদৃত; সুতরাং তাহার নূতন পরিচয় অনাবশ্যক। এই ষোড়শীর ষোলটি গল্প লেখকের গল্প-রচনা শক্তির মধ্যাহ্ন কালের রচনা; সুতরাং এগুলি তাঁহার অ-সাধারণ শক্তির বিশেষত্ব সমূহে যে অলঙ্কৃত তাহাও বলা বাহুল্য। এ গল্পগুলি হাস্য ও করুণ উভয় রসের সমাবেশে পরম উপভোগ্য হইয়াছে। ভাষা সহজ, ব্যঞ্জনা যথাযথ, আখ্যান ঘরোয়া; সুতরাং ইহা সকল শ্রেণীর পাঠকের প্রীতিপ্রদ। অতিসূক্ষ্ম বিচারে রচনা-রীতিতে যে সব ছোটখাটো ত্রুটি লক্ষিত হয় তাহা ধর্ত্তব্যের মধ্যে নহে, তবে সে ত্রুটিটুকুও না থাকিলে নিখুঁত হইত। কিন্তু জগতে নিখুঁত কিছুই নাই। গুণের প্রাধান্যই অমিশ্র প্রশংসা লাভের যোগ্য।"

প্রভাতকুমার কবিগুরু রবীন্দ্রনাথকে দ্বিতীয় সংস্করণের 'ষোড়শী' ও 'নবকথা' উপহার দিয়েছিলেন। রবীন্দ্রনাথ প্রত্যুত্তরে গ্রন্থকারকে একটি চিঠিতে নিজের মতামত জানিয়ে দিয়েছিলেন। রবীন্দ্রনাথের উচ্ছ্বসিত প্রশংসা গ্রন্থকারকে শুধু

উৎসাহিত করেনি, বাংলা সাহিত্যকেও এক অমূল্য সম্পদে ভূষিত করবার জন্য উপযুক্ত সহায়তা দান করেছিল। রবীন্দ্রনাথের চিঠিটি এরূপ ছিল :

শান্তি নিকেতন, বোলপুর

কল্যাণীয়েষু,

তোমার গল্পের বই দুটি [ দ্বিতীয় সংস্করণের 'নব-কথা' ও 'ষোড়শী' ] এখানে আসিয়া পাইয়াছি। মনে ভাবিলাম সব গল্পই ত পূর্ব্বে পড়া হইয়াছে—ইহা আর পড়িব কি ? অন্যান্য সাধারণ লোকের মত অপূর্ব্বের প্রতি আমার একটু বিশেষ টান আছে। সময়টা তখন সন্ধ্যা, হাতে কাজ ছিল না তাই নিতান্ত অলস ভাবে বইয়ের পাতা উল্টাইতে সুরু করিলাম—দেখিতে দেখিতে মনটা আটকা পড়িয়া গেল। দ্বিতীয়বার যেন নূতন করিয়া আবিষ্কার করিলাম তোমার গল্পগুলি ভারি ভাল। হাসির হাওয়ায় কল্পনার ঝোঁকে পালের উপর পাল তুলিয়া একেবারে হুহু করিয়া ছুটিয়া চলিযাছে, কোথাও যে কিছু-মাত্র ভার আছে বা বাধা আছে তাহা অনুভব করিবার জো নাই। ছোটগল্প লেখায় পঞ্চ পাণ্ডবের মধ্যে তুমি যেন সব্যসাচী অর্জ্জুন, তোমার গাণ্ডীব হইতে তীরগুলি ছোটে যেন সূর্য্যের রশ্মির মত—আর কেহ কেহ আছে যাহারা মধ্যম পাণ্ডবের মত—গদা ছাড়া যাহাদের অস্ত্র নাই সেটা বিষম ভারি—তাহা মাথার উপর আসিয়া পড়ে, বুকের মধ্যে গিয়া প্রবেশ করে না। যাহা হউক, তোমার প্রথম সংস্করণের পাঠকেরা দ্বিতীয় সংস্করণেও যে ভীড় করিয়া দাঁড়াইবে, নিজের মধ্যে তাহার প্রমাণ পাওয়া গেল। ইতি ১৬ই অগ্রহায়ণ ১৩১৮

শুভানুধ্যায়ী

শ্রীরবীন্দ্রনাথ ঠাকুর

সুপ্রসিদ্ধ হাস্যকৌতুক, অভিনেতা চিত্তরঞ্জন গোস্বামী 'ক্যারিকেচারে' "বলবান জামাতা"র অভিনয় দেখাতেন।

১৯১১ খ্রীষ্টাব্দে শ্রীসৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায় "বলবান জামাতা" গল্পটির নাট্যরূপ "গ্রহের ফের" ( পৃঃ ৪৭ ) নামে রূপান্তরিত করেন। এই নাটিকাটির আখ্যাপত্র ও ভূমিকা এরূপ ছিল :

গ্রহের ফের / কৌতুক-নাট্য / কোহিনূর থিয়েটারে অভিনীত; / প্রথমাভিনয় রজনী, ৪ঠা কার্তিক, ১৩১৮। / শ্রীসৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায়,

বি-এল / প্রকাশক / শ্রীনরেন্দ্রমোহন চৌধুরী / ৬৫, হরিশ চাটুয্যের ষ্ট্রীট, ভবানীপুর / কলিকাতা। / মূল্য চারি আনা।

পূর্ব্বকথা

বন্ধুবর শ্রীযুক্ত প্রভাতকুমার মুখোপাধ্যায়, বি-এ, বার-এট্-ল, মহাশয় রচিত "বলবান জামাতা" শীর্ষক ক্ষুদ্র গল্প অবলম্বনে 'গ্রহের ফের' রচিত হইয়াছে।

যে কারণে 'দশচক্র' প্রকাশের প্রয়োজন মনে করিয়াছিলাম, ঠিক সেই কারণেই 'গ্রহের ফের' প্রকাশিত হইল।

বন্ধুবর শ্রীযুক্ত প্রভাতকুমার 'গ্রহের ফের' প্রকাশের অনুমতি দিয়া আমাকে কৃতজ্ঞতাপাশে বদ্ধ করিয়াছেন।

ভবানীপুর,
রাখী সংক্রান্তি, ১৩১৮ — শ্রীসৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায়

প্রভাতকুমারই বাঙালী গ্রন্থকারদের মধ্যে প্রথম শিল্পী যিনি বিখ্যাত বাঙালী চরিত্রকে তাঁর লেখার মধ্যে রূপদান করেন। ষোড়শীর 'ধর্ম্মের কল' গল্পটির মধ্যে প্রাতঃস্মরণীয় বিদ্যাসাগরকে এনে গ্রন্থকার গল্পের মাধুর্য্য বাড়িয়ে দিয়েছেন।

**Miriam S. Knight**-ই সর্ব্বপ্রথম বাংলা ছোটগল্প বাংলার বাহিরের পাঠক সমাজের মধ্যে অনুবাদ করিয়া প্রচারের ব্যবস্থা করেন। প্রভাতকুমার বাঙালী লেখকদের মধ্যে এ বিষয়ে ভাগ্যবান যে তাঁর কয়েকটি ছোট গল্প সর্ব্বপ্রথম ইংরাজিতে অনূদিত হয় ও বিদেশীগণ দ্বারা সমাদৃত হয়। ষোড়শীর প্রথম সংস্করণের ভূমিকায় (১৯০৬) গ্রন্থকার শ্রীমতী নাইটকে এ জন্য কৃতজ্ঞতা জ্ঞাপন করেছেন। পরে শ্রীমতী নাইট ও গ্রন্থকার দু-জনের নামে একটি গল্প সঙ্কলন প্রকাশিত হয় **Stories of Bengalee Life** নামে। এর প্রকাশকাল ৬ আগষ্ট ১৯১২ খ্রীষ্টাব্দ।

এই সঙ্কলনে ষোড়শীর বন্য-শিশু, কাশীবাসিনী, কশির মেয়ে, ছদ্মনাম ও ভুলশিক্ষার বিপদ—এই পাঁচটি গল্প আছে।

প্রসিদ্ধ জার্মান পণ্ডিত রাইনহার্ট ভাগনার বাংলা লেখার একটি সঙ্কলন ১৯২৬ খৃষ্টাব্দে প্রকাশ করেন। এর পরিচয় দেওয়া হল :

**BENGALISCHE ERZAEHLER / DER SIEG DER SEELE / AUS DEM INDISCHEN / INS DEUTSCH UEBERTRAGEN/ VON / REINHARDT WAGNER**

সৈয়দ মুজতবা আলী তাঁর "পঞ্চতন্ত্র" (চৈত্র ১৩৫৯)-এ 'বর্বর জর্মন' প্রসঙ্গে এই বই-এর আলোচনা করেছেন।

দশজন বাঙালী লেখকের রচনা এতে আছে। প্রভাতকুমার মুখোপাধ্যায়ের 'ষোড়শী'র বউ-চুরি ও 'গল্পাঞ্জলি'র রসময়ীর রসিকতা—এই দুটি গল্প স্থান পেয়েছে।

১৯৩১ খৃষ্টাব্দে অক্সফোর্ড ইউনিভারসিটি প্রেস হইতে প্রকাশিত "Ten Tales"-এ "বলবান জামাতা" গল্পটির ইংরাজি অনুবাদ "Muscular Son-in-law" নামে অনুবাদিত হয়েছে।

প্রভাতকুমারের জীবিতকালের শেষ সংস্করণ "ষোড়শী" ১৩৩৭ সালে প্রকাশিত হয। এটা ছিল ষোড়শীর পঞ্চম সংস্করণ। এই সংস্করণ প্রকাশ করেন গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স এবং প্রচ্ছদশিল্পী ছিলেন শ্রীপূর্ণচন্দ্র চক্রবর্তী।

এই গ্রন্থাবলীতে "ষোড়শী"র পঞ্চম সংস্করণের পাঠ গ্রহণ করা হয়েছে।

## ॥ নবীন সন্ন্যাসী ॥

"নবীন সন্ন্যাসী" প্রভাতকুমারের দ্বিতীয় বৃহৎ উপন্যাস। ১৩১৬ সালের ২৯শে ফাল্গুন এক বিজ্ঞপ্তিতে 'প্রবাসী' সম্পাদক রামানন্দ চট্টোপাধ্যায় পাঠকবর্গকে জানান:

"আগামী বৎসরের উপন্যাস

নূতন বৎসরের প্রবাসীতে কোন উপন্যাস বাহির হইবে কিনা, তাহা জানিবার জন্য অনেকেই কৌতূহল প্রকাশ করিয়া থাকেন। তাঁহাদের অবগতির জন্য জানাইতেছি যে আগামী বৈশাখ মাস হইতে শ্রীযুক্ত প্রভাতকুমার মুখোপাধ্যায়ের লিখিত 'তপস্যার ফল' নামক একটি উপন্যাস প্রকাশিত হইবে।"

কিন্তু গ্রন্থকার এই নাম পরিবর্তন করে উপন্যাসটির নামকরণ করেন 'নবীন সন্ন্যাসী'। 'প্রবাসী'তে 'নবীন সন্ন্যাসী'র সূচনায় প্রভাতকুমার বলেছেন:

"আমি প্রথমে এই উপন্যাসের নামকরণ করিয়াছিলাম—'তপস্যার ফল' এবং তদনুসারে 'প্রবাসী' সম্পাদক মহাশয় গত চৈত্র সংখ্যায় এই নামেই ইহার আগমন বার্ত্তা ঘোষিত করিয়াছিলেন। কিন্তু দেখা গেল, শ্রীযুক্ত বিজয়চন্দ্র মজুমদার মহাশয় প্রণীত 'তপস্যার ফল' নামক একটি উপন্যাস ইতিপূর্ব্বেই 'প্রবাসী'তে প্রকাশিত হইয়া গিয়াছে। এই কারণে আমার উপন্যাসের নামটি পরিবর্ত্তন করিতে হইল।—লেখক।" ( 'প্রবাসী', বৈশাখ ১৩১৭ )

"নবীন সন্ন্যাসী" 'প্রবাসী'তে প্রথম প্রকাশের সঙ্গে সঙ্গেই গ্রন্থকার ও অঙ্গসজ্জাকর অন্যতম চিত্রকরকে আক্রমণ করে সাহিত্য সম্পাদক সুরেশচন্দ্র সমাজপতি যে ভাষা প্রয়োগ করেন তা এখানে উপস্থাপিত করলাম :

"শ্রীযুত প্রভাতকুমার মুখোপাধ্যায় নবীন সন্ন্যাসী নামক একখানি উপন্যাস ফাঁদিয়াছেন। ক্রমশঃ প্রকাশ্য। অতএব আমরা প্রতীক্ষা করিব। এই উপন্যাসেও একখানি চিত্র আছে। শ্রীযুক্ত সমরেন্দ্রনাথ গুপ্ত 'প্রবাসী'র জন্য শাদা কাগজে কালীর আঁচোড় কাটিয়া এই অপরূপ চিত্র অঙ্কিত করিয়াছেন। ইহা যদি চিত্র হয়, তাহা হইলে চিত্রের অপমান কাহাকে বলিব? 'প্রবাসী' কি ক্রমে 'ভারতীয় চিত্রকলা'-পদ্ধতির 'পড়ুয়া'দিগের তালপাতায় পরিণত হইল। কেহ 'অহল্যা আঁকো' বলিয়া রঙ্গ ছড়াইতেছেন ; কেহ বা 'মৃত্যুশয্যায়—ব্রজকিশোর লেখো' বলিয়া কালী ছিটাইতেছেন।" ( 'সাহিত্য' জ্যৈষ্ঠ ১৩১৭ সাল )।

বলা বাহুল্য শ্রীসমরেন্দ্র গুপ্ত পরে লাহোর সরকারী কারু-বিদ্যালয়ের অধ্যক্ষ-পদ অলঙ্কৃত করেন। 'অহল্যা' ছবিটি ছিল প্রখ্যাত শিল্পী নন্দলাল বসুর আঁকা।

"নবীন সন্ন্যাসী" 'প্রবাসী'তে দু-বছর ( ১৩১৭-১৮ সাল ) ধারাবাহিকভাবে প্রকাশিত হয়। "নবীন সন্ন্যাসী"র জন্য মোট ছটি ছবি প্রবাসীতে দেওয়া হয়। প্রথমটি আঁকেন শ্রীসমরেন্দ্রনাথ গুপ্ত। বাকী পাঁচটি ছিল সুকুমার রায় চৌধুরীর আঁকা। ১৩১৭ সালে বারটি সংখ্যায় ( ১-২৮ ) অষ্টবিংশতি পরিচ্ছেদ পর্য্যন্ত প্রকাশিত হয়। ১৩১৮ সালের গ্রাহকদের সুবিধার জন্য ১৩১৭ সালের প্রকাশিত অংশটি প্রবাসীর আকারে ( পৃঃ ৯৭ ) পুনর্মুদ্রিত হয় ও একটাকা দামে বিক্রি হয়। এর আখ্যাপত্রটি এরূপ ছিল :

নবীন সন্ন্যাসী / ( ১৩১৭ সালের প্রবাসীতে প্রকাশিত অংশ) / শ্রীপ্রভাতকুমার মুখোপাধ্যায় বি-এ, ব্যারিষ্টার ; / কলিকাতা ;

২১১নং কর্ণওয়ালিস ষ্ট্রীট, ব্রাহ্ম মিশন প্রেসে / শ্রীঅবিনাশচন্দ্র সরকার কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত / মূল্য ১৲ টাকা।

"নবীন সন্ন্যাসী"র আগে কবিগুরু রবীন্দ্রনাথের 'গোরা'(১৯১০) উপন্যাসের অনুরূপ পুনর্মুদ্রণ প্রবাসী সম্পাদক করেছিলেন।

পরবর্ত্তী ১৩১৮ সালে চৈত্র সংখ্যা পর্য্যন্ত বারটি সংখ্যায়—সর্ব্ব মোট দু-বছরে মোট চব্বিশটি সংখ্যায় 'নবীন সন্ন্যাসী' শেষ হয়। পরের বছর আশ্বিন ১৩১৯ সালে গ্রন্থাকারে প্রথম সংস্করণ নবীন সন্ন্যাসী প্রকাশিত হয়।

"নবীন সন্ন্যাসী" গ্রন্থকারের জীবিত কালের মধ্যে তিনবার পুনর্মুদ্রণ হয়। প্রকাশকালের তারিখ, প্রথম সংস্করণ—সেপ্টেম্বর ১৯১২; দ্বিতীয় সংস্করণ—অক্টোবর, ১৯১৬ ও তৃতীয় সংস্করণ ১৯২৯।

অবাঙালী লেখকগণ প্রথম থেকেই প্রভাতকুমারের রচনা বিনা অনুমতিতে বা অনুমতি নিয়ে তাঁদের মাতৃভাষায় প্রচার করেন। প্রভাতকুমার এ বিষয়ে ঐ শ্রেণীর লেখকদের নবীন সন্ন্যাসীর দ্বিতীয় সংস্করণের ভূমিকায় সতর্ক করে দেন। কৌতূহলী পাঠকদের অবগতির জন্য এটি দেওয়া হল:

দ্বিতীয় সংস্করণের ভূমিকা

এই উপন্যাসের হিন্দী এবং মারাঠী ভাষায় অনুবাদাধিকার যথাক্রমে এলাহাবাদ ইণ্ডিয়ান প্রেসের সত্বাধিকারী শ্রীযুক্ত চিন্তামণি ঘোষ এবং বোম্বাই নিবাসী শ্রীযুক্ত বিঠল সীতারাম গুর্জ্জর মহাশয়গণ আমার নিকট হইতে ক্রয় করিয়া লইয়াছেন।

কোন কোনও প্রদেশের লেখকগণের ধারণা আছে, যে বাঙ্গালা গ্রন্থে 'All rights reserved' কিম্বা 'Copyright registered' বলিয়া লেখা থাকে না, কাহারও বিনা অনুমতিতেই সে সকল গ্রন্থ অনুবাদ করিয়া স্বচ্ছন্দে ছাপান যায়। আইন কিন্তু তাহা নহে। এই 'নবীন সন্ন্যাসী' একজন গুজরাটী লেখক আমার বিনা অনুমতিতে নিজ ভাষায় অনুবাদ করিয়া ছাপাইয়া, বিপদ্‌গ্রস্ত হইয়াছিলেন। যাঁহারা আমার গ্রন্থ অনুবাদ করিতে ইচ্ছা করেন, তাঁহারা যেন পত্রদ্বারা সে অভিপ্রায় আমায় জ্ঞাপন করেন।

শ্রীপ্রভাতকুমার মুখোপাধ্যায়।

"মানসী ও মর্ম্মবাণী" কার্য্যালয়
৪নং চৌরঙ্গি, কলিকাতা
৬ আশ্বিন, ১৩২৩

উনবিংশ শতকের শেষাশেষি শ্রীরামকৃষ্ণ-বিবেকানন্দের আদর্শে উদ্বুদ্ধ হয়ে নানাশ্রেণীর শিক্ষিত বাঙালী যুবকগণ সংসার ত্যাগ করে হিন্দুধর্ম্ম রক্ষায় ব্রতী হন। মহাপুরুষের আদর্শবাদ অনুসরণ রক্ষা করা বেশীর ভাগ ব্যক্তিরই সাধ্যে কুলায়নি। প্রভাতকুমার "নবীন সন্ন্যাসী"র মোহিতকুমারের চরিত্রে সেই রূপ ফুটিয়ে তুলেছেন।

বেঙ্গল লাইব্রেরির পুস্তক তালিকায় ( ১৯০৬ ) "নবীন সন্ন্যাসী" সম্বন্ধে বলা হয়েছে :

> A social story intended to warn the young men of Bengal against the pseudo-religious movements which are flooding the province.

'নবীন সন্ন্যাসী' গ্রন্থাকারে প্রকাশিত হলে 'প্রবাসী'তে ( অগ্রহায়ণ ১৩১৯ সাল ) এইভাবে সমালোচিত হয় :

"নবীন সন্ন্যাসী—শ্রীপ্রভাতকুমার মুখোপাধ্যায় প্রণীত। প্রকাশক চক্রবর্ত্তী চাটুয্যে কোম্পানি। ডঃ ক্রাঃ ১৩ অঃ ৪৪৬ পৃষ্ঠা। এন্টিক কাগজে নিউ আর্টিষ্টিক প্রেসে ছাপা। মূল্য ১৸০ বাঁধাই ২।০

এই উপন্যাসখানি ধারাবাহিকভাবে প্রবাসীতে প্রকাশিত হইয়াছিল।

উপন্যাসের প্লটটি ঘোরালো নয়; এক গদাই পাল ছাড়া কোনো চরিত্র সুপরিস্ফুট হয় নাই। হরিদাসী ও দারোগা, মালী ও রামদাসোয়া অস্ফুট অবস্থাতেও কৌতুককর বলিয়া জীবন্ত; গুরুদাসবাবু ও চিনি, সুশীলা ও সুলোচনা চরিত্র স্নিগ্ধ বলিয়া মুগ্ধ করে। তা ছাড়া আসল চরিত্র মোহিত বা গোপীকান্ত একটুও ফুটে নাই; এবং কোনো চরিত্রই একটি কেন্দ্রগত ভাব বা ঘটনাকে বেষ্টন করিয়া ফুলের বীজকোষের পাশে পাপড়ির মতো বিকশিত হইয়া উঠে নাই। গদাই পালের চরিত্র-চিত্রণ অসাধারণ নৈপুণ্যে জীবন্ত করিয়া তোলা হইয়াছে—ইহাই এই গ্রন্থের প্রধান আকর্ষণ এবং সমগ্রের সকল ত্রুটি অংশের সফলতায় ঢাকা পড়িয়া যায়—ইহা লেখকের অসাধারণ শক্তির পরিচায়ক। গ্রন্থবর্ণিত ঘটনাও অবান্তর ও অনাবশ্যক ঘটনার দ্বারা অকারণে ভারাক্রান্ত হইয়াছে—আগা ও গোড়ায় একটি সঙ্গতি পর্য্যন্ত রক্ষিত হয় নাই—তথাপি প্রত্যেকটি পরিচ্ছেদ স্বতন্ত্রভাবে হাস্যে বৈচিত্র্যে ঝলমল করিতেছে—

নিপুণভাবে অঙ্কিত খণ্ড খণ্ড চিত্রগুলি মনকে মুগ্ধ করিয়া সমগ্রের অভাব ও দৈন্য ভুলাইয়া দেয়। সর্ব্বোপরি মুগ্ধ করে রচনার সহজ সরস অনাড়ম্বর হাস্যরস-অনুস্যূত ভাষা। উপন্যাসের আসল ভাবটি তাহার কেন্দ্রিকতায়, (unity of action) এবং আসল পটুতা চরিত্র-বিকাশে ; এই প্রধান উপাদানের নিতান্ত অভাব আছে এই গ্রন্থে। তথাপি ভাষার প্রবাহে, চিত্রের মোহে, হাস্যের প্রলোভনে পাঠকের মন বরাবর অগ্রসর হইয়াই চলে, এত বড় গ্রন্থের কোথাও ক্লান্তি অনুভব করে না—ইহা লেখকের অসাধারণ শক্তির পরিচায়ক।"

অনেকদিন পরে অধ্যাপক কৃষ্ণবিহারী গুপ্তের সঙ্গে নিজের লেখার আলোচনা প্রসঙ্গে—বিশেষভাবে প্রবাসীতে 'নবীন সন্ন্যাসী'র সমালোচনার ব্যাপারে প্রভাতকুমার তাঁর বক্তব্যে বলেছেন :

"প্রবাসীর সমালোচক, নবীন সন্ন্যাসীর সমালোচনায় একটু ভুল করিয়াছেন। তাঁহার প্রধান অভিযোগ এই যে, নবীন সন্ন্যাসীতে Unity of action-এর অভাব আছে—লিখিয়াছিলেন, কোন চরিত্রই কেন্দ্রগভাব বা ঘটনাকে আশ্রয় করিয়া ফুলের বীজকোষের পাশে পাপড়ির মত ফুটিয়া উঠে নাই। এখন, এই Unity of action জিনিষটি নাটকেরই অপরিহার্য্য অঙ্গ উপন্যাসের নয়। তবে যে সকল উপন্যাস নাটক লক্ষণাক্রান্ত, যেমন বঙ্কিমবাবুর—সেগুলিতে Unity of action দেখা যায় বটে, কিন্তু আরও এক শ্রেণীর উপন্যাস আছে—তাহা চিত্র জাতীয় বলা যাইতে পারে। Dickens-এর উপন্যাসগুলি এ জাতীয় উপন্যাসের সর্ব্বোৎকৃষ্ট উদাহরণ। ইহাতে প্লটও ঘোরালো হয় না—বীজকোষ পাপড়িরও কোন হাঙ্গামা নাই। আমার 'নবীন সন্ন্যাসী'ও সেইরূপ চিত্র জাতীয় উপন্যাস। প্রবাসী নবীন সন্ন্যাসীর বিরুদ্ধে যাহা বলিয়াছেন—এক সময় কোনও কোনও বিলাতী সমালোচক Dickens-এর বিরুদ্ধেও ঠিক কথাই বলিয়াছেন 'প্লট ঘোরালো নহে—Unity of action নাই' তাই বলিয়া মনে করিবেন না, Dickens-এর সহিত আমি নিজেকে তুলনা করিতেছি। এক জাতীয়ত্ব দাবী করিতেছি মাত্র—যেমন সার গুরুদাস বাঁড়ুয্যে—আর আমাদের ঐ রসুয়ে বামুন আর কি!" ('মনীষা-মন্দিরে'—কৃষ্ণবিহারী গুপ্ত—'সঙ্কল্প', অগ্রহায়ণ ১৩২১)

"নবীন সন্ন্যাসী" 'প্রবাসীর' প্রথম সংখ্যায় প্রকাশ হলে রবীন্দ্রনাথ প্রভাতকুমারকে একটি চিঠি দিয়েছিলেন। অত্যন্ত দুঃখের বিষয় এই চিঠিটি প্রায় নষ্ট হয়ে গিয়েছে। পাঠোদ্ধার করে যথাযথ দেওয়া হল :

কল্যাণীয়েষু ১১ বৈশাখ ১৩১৭

তোমার গল্প······দিয়ে কোথায় গিয়ে পৌঁছয় তা······মোহিত যে ধর্ম্মগুরু হয়ে উঠবে তা······কিন্তু মোহিতের চরিত্র চিত্রণের মধ্যে······বিদ্রূপ আছে। প্রথম থেকেই বোঝা······ওর প্রতি তোমার মন প্রসন্ন নয়।······ যদি লিখতুম ওকে খুব কড়া চরিত্রওয়ালা······করে আঁকতুম বটে কিন্তু ওর সম্ভ্রম নষ্ট······করতুম না—অর্থাৎ এই রকম moral লো······point of viewটা বেশ যথেষ্ট······দেখাবার চেষ্টা করতুম এবং অবশেষে······দেখাতুম এই রকম কঠোর নীতিপরা······ভিতরে গুরুতর অভাবটা কি আছে······ লোকে আমাকে মনে করত আমি······পক্ষপাতী। দেখা যাক্ তুমি ওকে ······লীলা কর।

অধ্যাপক শ্রীকুমার বন্দ্যোপাধ্যায় তাঁর বৃহৎ গ্রন্থ "বঙ্গসাহিত্যে উপন্যাসের ধারা"য় ( তৃতীয় সংস্করণ ১৯৫৬ ) প্রভাতকুমারের 'নবীন সন্ন্যাসী' সম্বন্ধে বলেছেন :

"নবীন সন্ন্যাসী উপন্যাসে (১৩১৯) সর্ব্বাপেক্ষা জীবন্ত চরিত্র গদাই পালের—পেক্ষাকৃত উচ্চ শ্রেণীর চরিত্রগুলি তাহার সহিত তুলনায় নির্জীব ও রক্তহীন লিয়া মনে হয়। আমাদের অর্থনৈতিক জীবনের জটিল ব্যবস্থার মধ্যে য়েব-গোমস্তা জাতীয় একপ্রকার জীবের উদ্ভব হইয়াছে—ঔপন্যাসিক ইহাদের ধ্যে ি জ আর্টের যথেষ্ট মৌলিক উপাদান আবিষ্কার করিতে পারেন। কিন্তু খের বিষয় প্রায় কোন ঔপন্যাসিকই এই জাতীয় চরিত্রের বিশেষত্ব ও মূল্য ম্বন্ধে সেরূপ সচেতন না হইয়া মামুলী নায়ক-নায়িকার চরিত্রের চর্বিত-চর্বণ করিতেছেন। এক দীনেন্দ্রকুমার রায় নীলকুঠীর নায়েবের কার্যকলাপ ও নৈতিক বিশেষত্ব লিপিবদ্ধ করিয়া উপন্যাসের মধ্যে কতকটা নূতন রসের সঞ্চার করিয়াছেন। ইহাদের অদ্ভুত ষড়যন্ত্র-কৌশল, ক্ষুরধার বুদ্ধি, জালজুয়াচুরি, দাঙ্গা-হাঙ্গামা, প্রভৃতি সর্বপ্রকার পাপাচরণের প্রতি অতিশয় প্রবণতা, অথচ একপ্রকারের বিকৃত প্রভুভক্তি ও বিশ্বস্ততা, মিথ্যাচারে আকণ্ঠ মগ্ন থাকিয়াও

ধর্মের বাহ্যানুষ্ঠানের প্রতি একান্ত ভক্তি, স্বাভাবিক নেতৃত্বশক্তি ও লোকবশী-করণের আশ্চর্য ক্ষমতা—এই সমস্ত ভাল-মন্দ মিশাইয়া ইহাদের চরিত্রে এমন একটা বৈশিষ্ট্য ও জটিলতা আনিয়া দিয়াছে যাহা ঔপন্যাসিকের পক্ষে অত্যন্ত স্পৃহনীয়। আমাদের পল্লীজীবনে ইহাদেরই প্রভাব সর্বাপেক্ষা প্রবল—ইহারাই পল্লীজীবনের কাপুরুষতা, নৈতিক জড়তা, হেয় দাসত্বপ্রবণতা ও কপট মিথ্যাচারের জন্য সর্বাপেক্ষা দায়ী। পল্লীজীবনের বিষ-জর্জর ও লাঞ্ছনা-মূৰ্ছিত যে মূর্তি আমাদের অতি পরিচিত, ইহারাই তাহার শিল্পী ও স্রষ্টা। মোট কথা, আমাদের মৃতপ্রায় নিষ্ক্রিয় সমাজে এই জাতীয় লোকের মধ্যেই কিছু প্রাণস্পন্দন কিছু বিপথগামী উদ্যমশীলতা ও কর্মশক্তি, কিয়ৎ-পরিমাণ বিকৃত রাজনীতি ও কূট-কৌশল, স্রোতোহীন শুষ্কপ্রায় জলাশয়ে দূষিত জলের মত সঞ্চিত ছিল।"

শ্রীশ্রীকুমার বন্দ্যোপাধ্যায় মহাশয় এখানে দীনেন্দ্রকুমার রায়ের লেখনীর প্রশংসা করেছেন। সত্যই দীনেন্দ্রকুমার তাঁর উপন্যাসে "গদাই পাল" শ্রেণীর লোকের চরিত্র সুন্দরভাবে এঁকেছেন। কিন্তু আমরা প্রথম বাংলা উপন্যাস "আলালের ঘরের দুলাল" (১৮৫৮)-এ 'ঠক চাচার' চরিত্রে (গ্রন্থকাররূপে 'টেকচাঁদ ঠাকুর'—অর্থাৎ প্যারীচাঁদ মিত্রের রচনায়) এ শ্রেণীর চরিত্র-চিত্রণের প্রথম উল্লেখযোগ্য পরিচয় পাই। ঠক চাচার বর্ণনায় প্যারীচাঁদ লিখেছেন :

"মোকাজান [ঠকচাচা] আদালতের কর্মে বড় পটু।...জাল করিতে—সাক্ষী সাজাইয়া দিতে—দারোগা ও আমলাদিগকে বশ করিতে—গাঁতের মাল লইয়া হজম করিতে—দাঙ্গা হাঙ্গামের জোটপাট ও হয়কে নয় করিতে নয়কে হয় করিতে তাহার তুল্য আর এক জন পাওয়া ভার।" ('আলালের ঘরের দুলাল' পরিষৎ সংস্করণ, পৌষ ১৩৬২, পৃঃ ১৮)

"নবীন সন্ন্যাসী"র মধ্যে কয়েকটি বাস্তব ঘটনার উল্লেখ আছে। 'চতুর্দ্দশ পরিচ্ছেদে' "একটি ভৌতিক কাণ্ড" সম্পর্কে প্রত্যক্ষ সাক্ষী হিসাবে অবসর-প্রাপ্ত শিক্ষা বিভাগের কোন কর্ম্মচারী প্রভাতকুমারকে একটি ঘটনার কথা উল্লেখ করেছিলেন। তাঁর নাম পূর্ণচন্দ্র ঘোষ। তাঁর পুত্র শ্রীঅম্বুজনাথ ঘোষ (এ্যাডভোকেট) বর্ত্তমানে গয়ায় বাস করেন। তিনিও প্রভাতকুমার বিশেষ স্নেহভাজন ছিলেন।

নবীন সন্ন্যাসীর মধ্যে অনেক দেশী-বিদেশী প্রসঙ্গ এসে পড়েছে। "রবীন্দ্রনাথ দ্বিজেন্দ্রলাল, দাশু রায় ও হাক্সলি" এবং "গীতা ও হোলিবাইবেল" ইত্যাদি তো আছেনই। তাছাড়া সত্যেন্দ্রনাথ ঠাকুরের প্রসিদ্ধ স্বদেশী গান যা 'হিন্দু মেলায়' গাওয়া হয়েছিল "হোক্ ভারতের জয়" গানটির প্যারডি "হোক্ বিদ্যুতের জয়" রূপে স্থান পেয়েছে। এই বইটিতে বিশুদ্ধ 'হিউমার' অনেক পৃষ্ঠাতেই পাওয়া যাবে। এরূপ রচনা একমাত্র প্রভাতকুমারের পক্ষেই সম্ভব হয়েছে।

"নবীন সন্ন্যাসী"র হিন্দী অনুবাদ প্রকাশ করেন এলাহাবাদের ইণ্ডিয়ান প্রেস লিমিটেড ১৯২৩ খৃষ্টাব্দে। অনুবাদক ছিলেন জনার্দ্দন ঝা। এছাড়া "নবীন সন্ন্যাসী"র গুজরাটী অনুবাদ বম্বে থেকে ১৯১৪ খ্রীষ্টাব্দে প্রকাশিত হয়। অনুবাদ করেন বিঠল এস গুর্জ্জর। অনূদিত "নবীন সন্ন্যাসী"র নাম হয়— "সংসার অসার।"

প্রভাতকুমারের মৃত্যুর ( ৫ এপ্রিল ১৯৩২ ) পর তাঁর জ্যেষ্ঠ পুত্র শ্রীঅরুণ-কুমার মুখোপাধ্যায় "নবীন সন্ন্যাসী"র চতুর্থ সংস্করণ ১ আগষ্ট ১৯৩২ খ্রীষ্টাব্দে প্রকাশ করেন। এই গ্রন্থাবলীতে "নবীন সন্ন্যাসী"র চতুর্থ সংস্করণের পাঠ গ্রহণ করা হযেছে।

সনৎকুমার গুপ্ত